# স্তব-সমুদ্রঃ

## প্রথম-প্রবাহঃ

কলিকাতা-বিশ্ববিদ্যালয়-বি.এ-পরীক্ষা-পরীক্ষক

**কবিভূষণ শ্রীপূর্ণচন্দ্র দে কাব্যরত্ন উদ্ভটসাগর বি.এ**

সম্পাদিতঃ।

প্রকাশক—শ্রীহরিদাস চট্টোপাধ্যায়,

গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স

২০১ কর্ণওয়ালিশ ষ্ট্রীট্, কলিকাতা।

১৩২৫ সাল।

---

মূল্য ২৲ (দুই) টাকা।

# उत्सर्ग-पत्रम् ।

मयमनसिंहप्रदेशान्तर्गतधलोपनगरनायकस्य
संस्कृतभाषानुरागरञ्जितहृत्पटस्य भूस्वामिवर्य्यस्य
परमपूज्यपादपद्मस्य

**श्रीयुत सतीशचन्द्र चक्रवर्त्ति तत्त्वनिधि एम्-टि**

महोदयस्य स्वर्गतायै सहधर्म्मिण्यै

**नीरदासुन्दरी देवी**

महाशयायै उत्सृष्टोऽयं ग्रन्थः

---

( १ )

यस्य श्रीः सदने गिरा च वदने चित्ते च चिन्तामणि-
र्यः स्थैर्य्ये तुहिनालयो निरुपमो धैर्य्ये च सर्व्वंसहा ।
गाम्भीर्य्ये जलधिश्च यः सुरगुरुर्विद्यार्थिनां स स्वयं
स्वामी ते गुणभाक् सतीशविबुधस्त्वं भाग्यभाग् भूतले ॥

লক্ষ্মী যাঁর গৃহে সদা করেন বসতি,
বিরাজ করেন যাঁর কণ্ঠে সরস্বতী,
চিত্তে যাঁর চিন্তামণি রন্ বিদ্যমান,
স্থৈর্য্য-গুণে যিনি হিমালয়ের সমান,
ধৈর্য্য-গুণে যিনি এই পৃথিবীর প্রায়,
গাম্ভীর্য্যে সাগর-সম যাঁরে দেখা যায়,
বিদ্যার্থীর কাছে যিনি দেব বৃহস্পতি,
সে দেব সতীশ-চন্দ্র তব যোগ্য পতি।
পেয়ে ছিলে হেন পতি নীরদা-সুন্দরি!
তব সম ভাগ্যবতী নাহি আর হেরি।

( ২ )

দোষিষ্বকর্কশতা গুণে প্রণয়িতা পাপে পরং ভীরুতা
সত্যে নির্ভয়তা জনে বিনয়িতা বিত্তে পরিত্যাগিতা।
সাধৌ সাদরতা খলে বিমুখতা বাক্যেষু মর্ম্মজ্ঞতা
যস্যাঃ সক্ষমতা ত্বয়ি স্থিতবতী হে নীরদাসুন্দরি॥

দেখিলে দোষীর দোষ না হ'তে বিরস,
দেখিলে গুণীর গুণ হইতে সরস।
যাহা পাপ, তাহে তব ভয় ছিল অতি,
যাহা সত্য, তাহে তব ভয়-শূন্য মতি।
লোকের উপর ছিল বিশেষ বিনয়,
মুক্তহস্তা ছিলে তুমি দানের সময়।
সাধুর উপরি ছিল পরম আদর,
বিমুখ থাকিতে তুমি খলের উপর।
কেহ কথা কহিলেই মর্ম্মার্থ বুঝিতে,
শক্তি থাকিতেও তুমি মার্জ্জনা করিতে।
নীরদা-সুন্দরি! সতি! তব একাধারে
যত গুণ ছিল, তাহা বর্ণিতে কে পারে!

( ৩ )

সত্যে নিত্যরতা সদা নয়যুতা সাধ্বী সতাং সম্মতা
শাস্ত্রোৎপাদিতধর্ম্মকর্ম্মনিরতানুষ্ঠাননিষ্ঠাগতা।
নিত্যং স্বামিসুতাদিরাগসুখিতা দাক্ষিণ্যসংমণ্ডিতা
দেবি ত্বং রমণীগুণৈঃ সুবিমলৈরাসীঃ পরং ভূষিতা॥

যাহা সত্য, তাহাতেই ছিলে তুমি রত,
যাহা নীতি, তাহাতেই ছিলে তুমি নত।
পরম সতীত্ব তব ছিল বিদ্যমান,
সাধুগণ করিতেন তোমার সম্মান।
যাহা কিছু ধর্ম্ম-কর্ম্ম নীতি-শাস্ত্রে কয়,
তাহাতেই রত ছিলে সকল সময়।

অনুরাগ রাখি' পতি-পুত্রাদির প্রতি
সকল সময় তুমি সুখী ছিলে অতি।
দয়াবতী ছিলে তুমি সবারি উপরে,
রমণীর যাবতীয় গুণ একাধারে!

( ৪ )

ভক্তিং দেবগণে দ্বিজে শ্বশুরয়োঃ পত্যৌ গিরোনম্রতাং
প্রীতিং যাতননান্দৃদেবরগণে পুত্রে চ বস্ত্রাদরম্।
ভৃত্যে বৎসলতাং দয়াং পরিজনে দুষ্টে জনে চ ক্ষমাং
বিস্রাপ্য প্রচুরাং গতা সুরপুরীং ত্বং নীরদাসুন্দরি॥

দেব-দ্বিজ-পতি-শ্বশ্রূ-শ্বশুর-চরণে
অকৃত্রিম ভক্তিভাব রাখি' মনে মনে,
কিবা যা-ননদ, কিবা দেবর সকল,—
তাঁহাদের প্রতি প্রীতি রাখি' অবিরল,
স্থাপিয়া পরম স্নেহ পুত্রের উপর,
বাৎসল্য রাখিয়া দিয়া ভৃত্যে নিরন্তর,
পরিজন-গণে বহু দয়া দেখাইয়া,
দেখেও দুষ্টের দোষ মার্জ্জনা করিয়া,
ধরা(রা)-তল পরিহরি' নীরদা-সুন্দরি!
গমন ক'রেছ তুমি সেই সুরপুরী!

( ৫ )

ইন্দ্রস্যেব শচিঃ স্মরস্য চ রতিঃ কাত্যায়নী শূলিনঃ
স্বাহাগ্নেরিব কেশবস্য কমলা ছায়েব সূর্য্যস্য চ।
শীতাংশোরিব রোহিণী প্রণয়িতাং লব্ধ্বা নিজস্বামিনঃ
ফুল্লং দেবি ধরা(রা)তলে স্থিতবতী হে নীরদাসুন্দরি॥

ইন্দ্রের যেরূপ শচি, মদনের রতি,
শিবের যেরূপ সেই দেবী ভগবতী,
অনলের স্বাহা, লক্ষ্মী বিষ্ণুর গৃহিণী,
সূর্য্যের যেরূপ ছায়া, চন্দ্রের রোহিণী,

পরম-পবিত্র নিত্য প্রণয় লভিয়া
রত রন্ মন প্রাণ অর্পণ করিয়া,
সতীশ-চন্দ্রের তথা লভিয়া প্রণয়
ধরা(রা)-তলে ছিলে সুখে সকল সময়।

( ৬ )

কৈলাসচন্দ্রো জনকো জননী নৃত্যসুন্দরী।
পতিঃ সতীশচন্দ্রস্তে নীরদাসুন্দরি প্রধীঃ॥

নিবেদন করি সতি! নীরদা-সুন্দরি!
সতীশ-চন্দ্রের তুমি ছিলে প্রাণেশ্বরী।
সাক্ষাৎ দেবতা নৃত্য-সুন্দরী জননী,
জনক কৈলাস-চন্দ্র তব,— মনে গণি।

( ৭ )

ত্বং সৌভাগ্যবতী যস্মাৎ করাৎ নবোদরাদপি।
জাতঃ পাকঃ সুভক্তশ্চ সুস্নেহঃ সরসোজ্জ্বলঃ॥

নীরদা-সুন্দরি! ইহা বলিবারে চাই,
তব সম ভাগ্যবতী দেখিতে না পাই।
তব কর হ'তে আর উদর হইতে
জন্মিয়াছে পাক,—যাহা অদ্ভুত জগতে,—
এই পাক লভিয়াছে সাতিশয় যশ,—
সুভক্ত, সুস্নেহ পুনঃ উজ্জ্বল, সরস!

( ৮ )

স্বামিনা স্মৃতিরক্ষার্থং ব্রহ্মপুত্রতটে নব।
প্রাসাদঃ কারিতো রম্যো বিশ্বেশ্বরান্নপূর্ণয়োঃ॥

নিবেদন করি দেবি! নীরদা-সুন্দরি!
তোমার পবিত্র মূর্ত্তি বহুদিন ধরি
সতীশ-চন্দ্রের হৃদি জাগিছে প্রবল,
নির্ব্বাপিত নাহি হয় তাঁর শোকানল।

তাই দেবি! স্মৃতি তব রাখিবার তরে
পরম-পবিত্র সেই ব্রহ্মপুত্র-তীরে
তোমার সতীশ-চন্দ্র পতি মহামতি
ভক্তি-ভরে স্থাপিলেন দুইটী মূরতি,
"অন্নপূর্ণা" "বিশ্বেশ্বর" তাঁহাদের নাম,
ধলা(রা)-তল হ'লো আজ পুণ্য কাশীধাম!

( ৯ )

पुण्यः श्रीराजचन्द्रः सुरपदगतधीरार्य्यधर्म्मानुरक्तः
श्रीयोगेशो दिगिन्द्रः सुमधुरवचनः श्रीप्रसन्नः कुमारः ।
ज्ञानेशः श्रीसतीशः सुविमलमनसो भान्ति यस्यां सदैते
गण्या सा नो कथं स्यात् क्षितिविबुधयुता सा धला(रा) स्वर्गकल्पा ॥

দিগিন্দ্র, যোগেশ-চন্দ্র, প্রসন্ন-কুমার,
জ্ঞানেশ, সতীশ-চন্দ্র, রাজচন্দ্র আর,—
এই ছয় মহাত্মার গুণ সাতিশয়,
দেবতার পাদ-পদ্মে সদাই তন্ময়।
আর্য্য-ধর্ম্মে তাঁহাদের যেরূপ যতন,
সেরূপ নির্ম্মল মন, মধুর বচন।
এ সব ভূদেব যথা করেন বিহার,
সেই ধলা(রা) স্বর্গ-সম,—এই বুঝি সার!

( १० )

इष्टं शिवास्यगुणितं निधिना समेतं
कृष्णावतारनिहतं वियदिन्द्रियेण ।
यच्छेषितं शरकरेण हृतं तदब्दं
पूर्तं तवास्तु शुभनाम धला(रा)तलेऽस्मिन् ॥

যে কোন একটী অঙ্ক গ্রহণ করিয়া
গুণন করহ তারে পাঁচ অঙ্ক দিয়া।
সেই গুণ-ফলে নয় অঙ্ক যোগ দিবে,
যোগ-ফলে দশ দিয়া গুণন করিবে।

তাহারে পঞ্চাশ দিয়া করিয়া হরণ
ভাগ-শেষ লবে তুমি তাহার তখন।
তাহারে পঁচিশ দিয়া হরণ করিলে
যত হবে, তত বর্ষ এই ধরা(রা)-তলে
নীরদা-সুন্দরি! তব সুপবিত্র নাম
মানব-গণের মুখে থাক্ অবিরাম!

( ११ )

**नीरदासुन्दरीदेव्याः पवित्रे पाणिपङ्कजे ।**
**प्रीतिपुष्पाभिधानेन ग्रन्थोऽयमर्पितो मया ॥**

নিবেদন করি দেবি! নীরদা-সুন্দরি!
কি দিয়া তোমায় পূজি,—বুঝিতে না পারি।
পরম-পবিত্র তব শ্রীকর-কমল,
তাহে দিতে পারি কোন্ বস্তু সুনির্ম্মল!
চ-পুষ্প-সম "স্তব-সমুদ্র" এখন
ভক্তি-ভরে করে তব করিনু অর্পণ!

**नदीयाश्रीभाजनेन**
**बि.ए-कविभूषणकाव्यरत्नोद्भटसागरोपाधिकेन**
**श्रीपूर्णचन्द्रेण**

# मङ्गलाचरणम् ।

( १ )

पृथ्वीपातकिपापपर्व्वतपवी पापाब्धिपारप्लवौ
पापप्रान्तरपांशुपङ्कपथिकप्राणप्रदौ पादपौ ।
पापप्राज्यपयोदपालिपवनौ पापेभपञ्चाननौ
पादौ पाशुपतौ प्रपश्य परमौ प्राक् पूर्णचन्द्र प्रगे ॥

( २ )

जय जय हे शिव दर्पकदाहक दैत्यविघातक भूतपते
दशमुखनाशकशायकदायक कालभयानक भक्तगते ।
त्रिभुवनकारकधारकमारक संसृतिसारक धीरमते
हरिगुणगायक ताण्डवनायक मोक्षविधायक योगरते ॥

( ३ )

दीर्घाक्षी दीप्रदन्ता दनुजदलदला देवतादुःखदात्री
दिव्यास्त्रैर्दिव्यदेहा दरदवदमना दीप्यमाना दुकूलैः ।
दृप्तानां दर्पदात्र्यै दशदिशि दशकं दृप्तदोषां दधाना
देवी दुर्गा दुरन्तं दलयतु दुरितं दुर्गतिद्रावदक्षा ॥

( ४ )

यस्याः शिल्पमनल्पकं त्रिभुवनं काव्यञ्च वेदत्रयं
यन्नाथस्त्रिपुरान्तकस्त्रिपथगा यस्याः सपत्नी मता ।
या कालत्रयमोक्षितं सुविपुलं धत्ते च नेत्रत्रयं
सा त्रैगुण्ययुता करोतु कमलं देवी त्रिशूलायुधा ॥

( ५ )

पतिः पञ्चाननः पुत्रौ षडाननगजाननौ ।
तामन्नदां भजे यस्या अतिथिश्चतुराननः ॥

( ६ )

हरहृदयविलासा गर्व्विता पार्व्वती साऽ-
नवनितलपदासा भर्त्तृसंमुक्तप्रयासा ।

श्रितशिवकचपाशा मानवोद्धारणाशा
दशहरिदयनाशा पातु मां जाह्नवीशा ॥

( ७ )

या त्रिदोषविनाशाय भक्तं निजजलाश्रितम् ।
न लज्जते चतुर्द्दोषं कर्त्तुं तां नौमि जह्नुजाम् ॥

( ८ )

यो लङ्केशपतिः कुमारजनको योऽसौ गवोशध्वजो
यो गङ्गां धरति स्वयं हिमकरोद्दीप्ताङ्गकान्तिः सदा ।
यो नित्यं खलु भूविशेषसदनो वामाङ्गसङ्गस्तथा
वन्दे तं प्रथमाक्षरक्षयवशाद् मेशं महेशं पुनः ॥

( ९ )

शङ्खोऽन्तःकुटिलो बहिश्च धवलश्चक्रञ्च वक्रं तथा
वक्षास्था च गदाऽम्बुजं मलभवं शेषः सहस्रानन: ।
वृक्षात्मा तुलसो चला च कमला हृत्कौस्तुभः प्रस्तरो
भक्तं दर्शयते वृतोऽपि कुटिलैरेतैर्य ईड़े हि तम् ॥

( १० )

सजलजलदकालं प्रेमवापोमरालम्
अभिनववनमालं क्षेमवल्लोप्रवालम् ।
भुवननलिननालं दानवानां करालं
निखिलमनुजपालं नौमि तं नन्दबालम् ॥

( ११ )

पुलिनवनविहारिन् वल्लवोचित्तहारिन्
दनुजदलनकारिन् योगिहृत्पद्मचारिन् ।
भवजलनिधितारिन् पीतकौशेयधारिन्
शमनदरविदारिन् पाहि मां विश्वभारिन् ॥

( १२ )

हरिप्रियां भजे मत्तो दोनश्च न हलिप्रियाम् ।
न भुक्तापि नरः पूर्व्वां मत्तो भुङ्क्तेव चापराम् ॥

( १३ )

पण्डितानमरण्येऽपि मूर्खाणां नास्ति कुत्रचित् ।
इति मूर्खे परा प्रीतिर्यस्यास्तां श्रियमाश्रये ॥

( १४ )

श्रुत्वापि माधवो भर्त्ता सपत्नी च हरिप्रिया ।
तस्मिन्नेव रता यास्ते तां नमामि सरस्वतीम् ॥

( १५ )

यद्भक्तास्त्यक्तनिद्रास्तनुतरतनवो मुष्टिमात्रान्नहेतो-
र्हाहारावप्रभावैर्गतश्रममनसो मेदिनीं स्फोटयन्तः ।
गुप्तस्थाने पृथिव्या विगतरजनिका अन्नपानीयशून्या
वन्देऽहं भारतीं तां गलधृतवसनः सर्व्वदुःखैकदात्रीम् ॥

( १६ )

रथ्यां गच्छन्नपि भुवि निपतन् धारयन् व्योम दोर्भ्यां
संविभ्रश्यत् कटितटवसनं योजयन् मध्यभागम् ।
हस्तस्वस्तं दिशि दिशि मृगयन् लाङ्गलं सन्मुखस्थं
संव्याघूर्णद्रुधिरनयनभाक् पातु मां मत्तरामः ॥

( १७ )

सूत्रं पाणिनिबद्धं यो धरन्नहरति स्वयम् ।
सुदृश्यं वर्णधर्म्मादीन् सुरत्नेन्द्र नमामि तम् ॥

( १८ )

याऽव्यय्यं बीजमेकं जगदखिलगिरां सर्व्वसाफल्यदा या
या रम्यस्निग्धवर्णा मृदुमधुरपदालङ्कलिश्लिष्यमाणा ।
या छन्दःसूत्रबद्धा विविधरसगुणा भूरिभावान्विता या
सा भाषा संस्कृताख्या जनुषि जनुषि मे स्वान्तसौख्यं ददातु ॥

भगवच्चरणाश्रितस्य
वि.ए-कविभूषणकाव्यरत्नोद्गटसागरोपाधिकस्य
संग्राहकानुवादकस्य
**श्रीपूर्णचन्द्रस्य**

---

# সম্পাদক-কৃত বিজ্ঞাপন।

এক এক উপাসক মহাপুরুষ, এক এক মহাবিপদে পড়িয়া নিতান্ত ব্যাকুল-চিত্তে ও একান্ত ভক্তি-ভরে স্ব স্ব উপাস্য দেবতার শরণাপন্ন হইয়া কতকগুলি শ্লোকে কখনও তাঁহাদিগের নিকটে খেদোক্তি-প্রকাশ, কখনও তাঁহাদিগের মাহাত্ম্য-কীর্ত্তন, কখনও বা তাঁহাদিগের নিকটে স্ব স্ব হৃদয়ের নিদারুণ ব্যথা জানাইয়া বর-প্রার্থনা করিয়াছিলেন। এই "স্তব-সমুদ্রই" সেই সকল উপাসক মহাপুরুষ-গণের খেদোক্তি-প্রকাশ, বর-প্রার্থনা ও মাহাত্ম্য-কীর্ত্তনের সমষ্টি ফল। দেবরাজ ইন্দ্র, বেদব্যাস, বাল্মীকি, শঙ্করাচার্য্য প্রভৃতি মহাপুরুষ-গণকেও স্ব স্ব আরাধ্য দেবতার নিকটে স্তব করিয়া আত্মদুঃখ নিবেদন করিতে হইয়াছিল।

এই "স্তব-সমুদ্রের" প্রথম-প্রবাহে যে সকল স্তব নিহিত হইয়াছে, তাহারা নিম্ন-লিখিত সাপ্তাহিক বা মাসিক পত্রে বহুপূর্ব্বে প্রকাশিত হইয়াছিল:— হিতবাদী (সাপ্তাহিক ও দৈনিক), বঙ্গবাসী, বসুমতী, এডুকেশন-গেজেট, কাশীপুর-নিবাসী, আনন্দ-বাজার পত্রিকা, ধর্ম্ম-প্রচারক, হিন্দু-পত্রিকা, ব্রহ্মবিদ্যা, জন্মভূমি, বঙ্গভূমি, তাম্বলি-পত্রিকা প্রভৃতি।

বর্ত্তমান সময়ের প্রায় ১২ বৎসর পূর্ব্বে (১৮২৮ শকাব্দে বা ১৩১৩ সালে) এই "স্তব-সমুদ্রঃ" (প্রথম-প্রবাহঃ) গ্রন্থ পুস্তকাকারে মুদ্রিত হইয়াছিল। একটী পরিচিত দপ্তরীকে ইহা বাঁধিতে দিয়াছিলাম; কিন্তু মর্ম্মান্তিক দুঃখের বিষয় এই যে, তাহার একজন কর্ম্মচারী এই গ্রন্থের ১৬টী মুদ্রিত ফর্ম্মা চুরি করিয়া পলায়ন করে। এই হেতু আমি মহাবিপদে পড়িয়া, যে যে সাপ্তাহিক বা মাসিক পত্রে নষ্ট স্তব গুলি মুদ্রিত হইয়াছিল, তাহাদিগের সংগ্রহ করিতে প্রবৃত্ত হইলাম। এই সাপ্তাহিক ও মাসিক পত্রগুলি সংগ্রহ করিতে প্রায় ছয় সাত বৎসর লাগিয়াছিল। যাহা হউক, ভগবানের কৃপায় বহু কষ্টের পরে তাহা সংগ্রহ করিতে পারিয়াছিলাম। তৎপরে কয়েক বৎসর নানাবিধ সাংসারিক দুর্ঘটনায় পড়িয়া তাহা প্রকাশ করিতে পারি নাই। ভগবানের কৃপায় এবৎসর বহুক্লেশে তাহা প্রকাশ করিতে পারিলাম।

বিগত প্রায় ৪০ বৎসর হইতে সংস্কৃত স্তব ও উদ্ভট-কবিতা সংগ্রহ করিতে আরম্ভ করিয়াছি। অদ্যাবধি প্রায় এক লক্ষ বাইশ হাজার উদ্ভট-কবিতা ও

সতর শত স্তব সংগ্রহ করিতে পারিয়াছি। বহুসংখ্যক উদ্ভট-কবিতার বাঙ্গালা পদ্যানুবাদ করিয়া রাখিয়াছি; কিন্তু নানাকারণে অদ্যাবধি তাহা মুদ্রিত করিতে পারি নাই। বহুসংখ্যক স্তবেরও বাঙ্গালা পদ্যানুবাদ করা হইয়াছে; কিন্তু বহু-বিঘ্ন-বশতঃ এতদিন তাহারও মুদ্রণ-কার্য্য সম্পন্ন হয় নাই। যাহা হউক, এ বৎসর "স্তব-সমুদ্রঃ" ( প্রথম-প্রবাহঃ ),—এই নাম দিয়া ভগবানের কৃপায় একখণ্ড স্তব-গ্রন্থ বাহির করিলাম।

বাঙ্গালা-প্রদেশে কয়েকখানি সংস্কৃত স্তব-গ্রন্থ বাহির হইয়াছে বটে, কিন্তু তাহাদিগের মধ্যে একখানিকেও বিশুদ্ধ দেখিতে পাওয়া যায় না। আমি বহু-পরিশ্রমে, বহু-যত্নে ও বহু-পণ্ডিতের সহিত পরামর্শ করিয়া এই "স্তব-সমুদ্র"-গ্রন্থের প্রত্যেক স্তবের প্রত্যেক শ্লোকের পাঠ, ভাব, ব্যাকরণ, ছন্দঃ ও অলঙ্কার সম্বন্ধে বিশুদ্ধি-রক্ষা করিতে প্রয়াস পাইয়াছি; কিন্তু কতদূর কৃতকার্য্য হইয়াছি, তাহা সহৃদয় পণ্ডিত মহাশয়-গণই বলিতে পারেন। ৺কাশীধাম-স্থিত মহাসাধক ও মহাপণ্ডিত মহামহোপাধ্যায় স্বর্গীয় শিবকুমার শাস্ত্রি-মহাশয়ের আদেশানুসারেই এই গ্রন্থের প্রত্যেক সংস্কৃত শ্লোক একবার দেবনাগর ও আর একবার বাঙ্গালা অক্ষরে মুদ্রিত হইয়াছে; এবং তাহার নিম্ন-ভাগে প্রাঞ্জল ও সুললিত বাঙ্গালা পদ্যানুবাদ দেওয়া হইয়াছে। ইহাতে সংস্কৃত ভাষায় অভিজ্ঞ ও অনভিজ্ঞ উভয়-বিধ লোকেরই সুবিধা হইতে পারিবে। যে স্থানে পাঠান্তর পাইয়াছি, সে স্থানের পাদ-টীকায় (ফুট্‌নোটে) পাঠান্তর দিতেও ত্রুটি করি নাই। "ষোড়শী-মন্ত্র" গুলিতে ভূরি ভূরি পাঠান্তর দেখিতে পাওয়া যায়। তাহাও যথাযথ দেওয়া হইয়াছে। একটী সংস্কৃত শ্লোকের যথাযথ ভাব রক্ষা করিয়া প্রাঞ্জল ভাষায় তাহার বাঙ্গালা পদ্যানুবাদ করিতে আমাকে যে কি কঠোর পরিশ্রম করিতে হইয়াছে, তাহা অন্তর্যামী ঈশ্বরই জানেন।

এই "স্তব-সমুদ্র"-গ্রন্থের "প্রথম-প্রবাহে" যে সমস্ত স্তব আছে, তাহা সমস্তই প্রাচীন। কেবল প্রাতঃস্মরণীয় মহাত্মা স্বর্গীয় মহারাজ বাহাদুর স্যার্ যতীন্দ্রমোহন ঠাকুরের রচিত "মনঃশিক্ষা-স্তবঃ"-নামক আধুনিক স্তোত্রটি দিতে বাধ্য হইয়াছি। তিনি আমার প্রতি যথেষ্ট স্নেহ প্রকাশ করিতেন এবং প্রায় প্রত্যেক সপ্তাহেই আমার মুখে সংস্কৃত স্তব ও উদ্ভট-কবিতা শুনিয়া পরম প্রীতি-প্রকাশ করিতেন। প্রাচীন স্তব মুদ্রিত করিয়া রক্ষা করাই আমার উদ্দেশ্য; কিন্তু মহারাজ বাহাদুরের বিশেষ অনুরোধে তাঁহার রচিত স্তবটী এই "স্তব-সমুদ্র"-গ্রন্থে নিহিত রাখিতে হইয়াছে।

এই "স্তব-সমুদ্রঃ"-গ্রন্থের পাঠ, ভাব, ব্যাকরণ, ছন্দঃ ও অলঙ্কার রক্ষা করিতে আমি বিশেষ বেগ পাইয়া নিম্ন-লিখিত পরম-পূজ্যপাদ পণ্ডিত মহাশয়গণের আশ্রয় গ্রহণ করিয়াছিলাম ঃ—

( ১ ) ৺কাশীধাম-স্থিত,—মহামহোপাধ্যায় স্বর্গীয় রাখালদাস ন্যায়রত্ন, মহামহোপাধ্যায় স্বর্গীয় কৈলাসচন্দ্র শিরোমণি, মহামহোপাধ্যায় স্বর্গীয় শিবকুমার শাস্ত্রী, মহামহোপাধ্যায় স্বর্গীয় রামমিশ্র শাস্ত্রী, মহামহোপাধ্যায় স্বর্গীয় গঙ্গাধর শাস্ত্রী সি, এস্, আই ; মহামহোপাধ্যায় সুব্রহ্মণ্য শাস্ত্রী, কবিরাজ শ্রীউমাচরণ কবিরত্ন, শ্রীবামাচরণ ন্যায়-বৈশেষিকাচার্য্য, শ্রীযুক্ত প্রিয়নাথ তত্ত্বরত্ন, শ্রীহরিহর শাস্ত্রী, শ্রীহারাণচন্দ্র বিদ্যারত্ন।

( ২ ) বাঙ্গালা-প্রদেশ-স্থিত,—মহামহোপাধ্যায় স্বর্গীয় চন্দ্রকান্ত তর্কালঙ্কার, মহামহোপাধ্যায় স্বর্গীয় কৃষ্ণনাথ ন্যায়পঞ্চানন, মহামহোপাধ্যায় শ্রীঅজিতনাথ ন্যায়রত্ন, মহামহোপাধ্যায় শ্রীকামাখ্যানাথ তর্কবাগীশ, মহামহোপাধ্যায় শ্রীযাদবেশ্বর তর্করত্ন, মহামহোপাধ্যায় শ্রীপ্রমথনাথ তর্কভূষণ, স্বর্গীয় মহেশচন্দ্র তর্কচূড়ামণি, শ্রীশিবনারায়ণ শিরোমণি, শ্রীমন্মথনাথ বিদ্যারত্ন, শ্রীশ্যামাচরণ কবিরত্ন, শ্রীরাজেন্দ্রচন্দ্র শাস্ত্রী রায় বাহাদুর, শ্রীদুর্গাচরণ স্মৃতিতীর্থ, শ্রীপার্ব্বতীচরণ তর্কতীর্থ, শ্রীসারদাচরণ কাব্যতীর্থ, শ্রীহরিচরণ কাব্য-ব্যাকরণ-তীর্থ, শ্রীদক্ষিণাচরণ ভট্টাচার্য্য, স্বর্গীয় গুরুনাথ কাব্যতীর্থ, স্বর্গীয় তারকচন্দ্র সাংখ্যসাগর, শ্রীদুর্গাচরণ সাংখ্যবেদান্ততীর্থ, শ্রীভুবনেশ্বর বিদ্যালঙ্কার, শ্রীরামতনু বিদ্যারত্ন।

পরম-পূজনীয় প্রত্নতত্ত্ববিদ্ মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী এম, এ ; সি, আই, ই মহাশয়ের সুপণ্ডিত কনিষ্ঠ সহোদর স্বর্গীয় মেঘনাথ ভট্টাচার্য্য মহাশয় আমার পরম হিতৈষী সুহৃদ্ ছিলেন। যখন তিনি জয়পুর-কলেজের অধ্যাপক ছিলেন, তখন আমি বাগবাজার-নিবাসী প্রাতঃস্মরণীয় প্রসিদ্ধ ভূম্যধিকারী স্বর্গীয় নন্দলাল বসু মহাশয়ের দ্বিতীয় পুত্র কনিষ্ঠ-সোদর-প্রতিম শ্রীযুক্ত বিপিনবিহারী বসু ভায়ার সহিত উত্তর-পশ্চিম-প্রদেশে জয়পুর-নগর দর্শন করিতে গিয়াছিলাম। সেই সময় ৺মেঘনাদ বাবুর সহিত আমার বিশেষ ঘনিষ্ঠতা হইয়াছিল। মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী মহাশয় যেরূপ সুপণ্ডিত ও প্রত্নতত্ত্ববিদ্, ৺মেঘনাদ বাবুও তাঁহার অনুরূপ সহোদর ছিলেন। ৺মেঘনাদ বাবু জয়পুর-নগরের নানা স্থানে আমায় লইয়া গিয়া নানা অদ্ভুত বস্তু প্রদর্শন করিয়াছিলেন। তিনি বহুদিন জয়পুরে থাকিয়া জয়পুর-মহারাজের সমুদ্রবৎ সংস্কৃত লাইব্রেরী মন্থন করিয়াছিলেন। তাঁহার কৃপায় আমি বহুসংখ্যক উৎকৃষ্ট সংস্কৃত স্তব ও উদ্ভট-

কবিতা সংগ্রহ করিয়া আনিয়াছিলাম।—আমার দুর্ভাগ্যবশতঃ ৺মেঘনাদ বাবু আজ এই নশ্বর সংসার পরিত্যাগ করিয়া অমর-ধামে প্রস্থান করিয়াছেন। তিনি আজ জীবিত থাকিলে আমি অনেক নূতন বস্তু সংগ্রহ করিতে পারিতাম। তাঁহার অভাবে ম্রিয়মাণ হইয়া রহিয়াছি। টাকী-নিবাসী পরম-পূজনীয় নিষ্ঠাবান্ সুপণ্ডিত, সুকবি ও স্মার্ত্তপ্রবর স্বর্গীয় মোহিতকৃষ্ণ কবিরত্ন মহাশয়ের পুত্র পরম-পূজ্যপাদ শ্রীযুক্ত ইন্দীবরকৃষ্ণ কাব্যতীর্থ বিদ্যাভূষণ মহাশয় স্বর্গীয় পিতার অনুরূপ পুত্র। তিনি মৎ-প্রণীত "স্তব-সমুদ্রঃ" ও "উদ্ভট-সাগরঃ" এই দুইখানি গ্রন্থের সঙ্কলন-সময়ে আমার যথেষ্ট উপকার করিয়াছিলেন। টাকীর সুপ্রসিদ্ধ জমিদার মদীয় বাল্য-বন্ধু সুপণ্ডিত রায় শ্রীযুক্ত যতীন্দ্রনাথ চৌধুরী শ্রীকণ্ঠ এম্-এ, বি,-এল্, এবং বাগবাজার-নিবাসী প্রাতঃস্মরণীয় ভূম্যধিকারী মহাত্মা স্বর্গীয় নন্দলাল বসু মহাশয়ের প্রথম পুত্র, মদীয় বাল্য-সুহৃদ্ রায় শ্রীযুক্ত বিনোদবিহারী বসু বি-এ মহোদয় এই "স্তব-সমুদ্র"-গ্রন্থ-সম্বন্ধে আমাকে অনেক বিষয়ে সৎপরামর্শ দান করিয়াছেন। এই হেতু আমি এই সকল মহাত্মগণের নিকটে আজীবন কৃতজ্ঞতা-পাশে আবদ্ধ রহিলাম।

প্রাতঃস্মরণীয়া স্বর্গীয়া নীরদা-সুন্দরী দেবীর পুণ্য ও পবিত্র নাম স্মরণ করিয়া তাঁহাকেই এই "স্তব-সমুদ্রঃ" (প্রথম-প্রবাহঃ) গ্রন্থখানি উৎসর্গ করিলাম। ময়মনসিংহ-জেলার অন্তর্গত ধলা-নামক একটী প্রসিদ্ধ স্থান আছে। এই স্থানে রায় শ্রীযুক্ত প্রসন্নকুমার চক্রবর্ত্তী বাহাদুর, শ্রীযুক্ত যোগেশচন্দ্র চক্রবর্ত্তী, শ্রীযুক্ত রাজচন্দ্র চক্রবর্ত্তী, শ্রীযুক্ত দিগিন্দ্রনাথ চক্রবর্ত্তী, শ্রীযুক্ত জ্ঞানেশচন্দ্র চক্রবর্ত্তী এবং শ্রীযুক্ত সতীশচন্দ্র চক্রবর্ত্তী তত্ত্বনিধি এম্-টি,—এই কয়েকটী কৃতবিদ্য ও মহাত্মা জমীদার আছেন। শ্রীযুক্ত সতীশচন্দ্র চক্রবর্ত্তী মহাশয় "কলিকাতা আর্য্য-সাহিত্য-সমাজ" হইতে 'তত্ত্বনিধি' এবং আমেরিকায় "চিকাগো-ইউনিভার্সিটি" হইতে 'এম্-টি' উপাধি প্রাপ্ত হইয়াছেন। স্বর্গীয়া নীরদা-সুন্দরী দেবী শ্রীযুক্ত সতীশচন্দ্র চক্রবর্ত্তী মহাশয়ের সহধর্ম্মিণী ছিলেন। ১২৯৪ সালের ১৯ পৌষ সোমবার দিবসে নীরদা-সুন্দরীর জন্ম, এবং ১৩২২ সালের ১৫ অগ্রহায়ণ তারিখে ৺বৈদ্যনাথ-ধামে তাঁহার দেহত্যাগ হইয়াছে। শ্রীযুক্ত কৈলাসচন্দ্র নিয়োগী মহাশয় তাঁহার পিতা, এবং স্বর্গীয়া নৃত্যসুন্দরী তাঁহার মাতা। নীরদা-সুন্দরী ২৮ বৎসর বয়সে পরম-প্রণয়ী পতির করে শ্রীমান্ নরেশচন্দ্র ও শ্রীমান্ শ্রীশচন্দ্র নামক দুইটী শিশু-পুত্রের ভার সমর্পণ করিয়া দেহত্যাগ করিয়াছেন। তিনি এই অল্প বয়সেই প্রাচীনার মত বুদ্ধিমতী ও

কর্ত্তব্য-পরায়ণা ছিলেন। হিন্দুধর্ম্মে তাঁহার নিষ্ঠা ও আস্থা নিতান্ত বলবতী ছিল। দেব-দেবীর স্তব-পাঠ করিতে তিনি অত্যন্ত ভাল বসিতেন। এই হেতু তাঁহারই পবিত্র-নামে এই পবিত্র "স্তব-সমুদ্রঃ" ( প্রথম প্রবাহঃ ) গ্রন্থখানি ভক্তিভরে উৎসর্গ করিলাম। তাঁহার মত পরোপকারিণী ও প্রিয়ভাষিণী রমণী দেখা যায় নাই। তিনি পতির প্রতি যেরূপ নিরতিশয় প্রণয়িনী ছিলেন, পুত্র দুইটীর উপরি সেইরূপ বাৎসল্য প্রকাশ করিতেন। শেষ কথা এই যে, নারী-জনোচিত যাবতীয় সদ্‌গুণেই তিনি বিভূষিতা ছিলেন। তাঁহার অকাল-মৃত্যুতে শ্রীযুক্ত সতীশ বাবু মহাশয় অনেকদিন পর্য্যন্ত শোকে অভিভূত হইয়াছিলেন। পতিব্রতা পত্নীর পুণ্য ও পবিত্র স্মৃতি রক্ষা করিবার নিমিত্ত সতীশ বাবু পরম পবিত্র ব্রহ্মপুত্র-নদের তীরে ৺অন্নপূর্ণা ও ৺বিশ্বেশ্বর মূর্ত্তি স্থাপন করিতেছেন। ৺অন্নপূর্ণা ও ৺বিশ্বেশ্বরের নিকট কায়মনোবাক্যে প্রার্থনা করি, যেন তাঁহারাই শ্রীযুক্ত সতীশচন্দ্র বাবুর মনোভিলাষ পূর্ণ করিয়া তাঁহার ও তাঁহার দুইটী শিশু-পুত্র এবং তাঁহার অন্যান্য পরিজন-বর্গ ও বন্ধুগণের সর্ব্বথা কল্যাণ-সাধন করেন।

ভদ্রকালী।
২৭ শ্রাবণ, সোমবার, ১৩২৫ সাল।
১২ আগষ্ট, ১৯১৮ খৃষ্টাব্দ।

সংগ্রাহক ও অনুবাদক
শ্রীপূর্ণচন্দ্র দে উদ্ভটসাগর।

# 𑒮𑒴𑒔𑒲𑒣𑒞𑓂𑒩𑒧𑓂 ( সূচীপত্রম্ )

# स्तव-समुद्रः ।

## प्रथम-प्रवाहः

---

# স্তব-সমুদ্রঃ

## প্রথম-প্রবাহঃ

---

### प्रथम-तरङ्गः (गणेश-स्तवः)

### প্রথম-তরঙ্গঃ (গণেশ-স্তবঃ)

---

#### गणेश-प्रातःस्मरण-स्तवः । (१)

#### গণেশ-প্রাতঃস্মরণ-স্তবঃ ।

( १ )

प्रातः स्मरामि गणनाथमनाथबन्धुं
सिन्दूरपूरपरिशोभितगण्डयुग्मम् ।
उद्दण्डविघ्नपरिखण्डनचण्डदण्ड-
माखण्डलादिसुरनायकवृन्दवन्द्यम् ॥

( ১ )

প্রাতঃ স্মরামি গণনাথমনাথবন্ধুং
সিন্দূরপূরপরিশোভিতগণ্ডযুগ্মম্ ।
উদ্দণ্ডবিঘ্নপরিখণ্ডনচণ্ডদণ্ড-
মাখণ্ডলাদিসুরনায়কবৃন্দবন্দ্যম্ ॥

---

(१) सवर्म्मचिन्तामणेरुद्धृतोऽयम् ।

অনাথ জনের যিনি বন্ধু অবিরল,
সিন্দূরে শোভিত যাঁর দুটী গণ্ডস্থল;
মহাবিঘ্ন-রাশি যিনি করেন হরণ,
ইন্দ্রাদি দেবতা যাঁর করেন বন্দন;
প্রাতঃকালে শয্যা হ'তে গাত্রোত্থান করি'
সেই দেব গণেশের শ্রীচরণ স্মরি!

( २ )

प्रातर्नमामि चतुराननवन्द्यमान-
मिच्छानुकूलमखिलं च वरं ददानम् ।
तं तुन्दिलं द्विरसनाधिपयज्ञसूत्रं
पुत्रं विलासचतुरं शिवयोः शिवाय ॥ (२)

( ২ )

প্রাতর্নমামি চতুরাননবন্দ্যমান-
মিচ্ছানুকূলমখিলং চ বরং দদানম্।
তং তুন্দিলং দ্বিরসনাধিপযজ্ঞসূত্রং
পুত্রং বিলাসচতুরং শিবয়োঃ শিবায়॥

ব্রহ্মাও করেন যাঁর চরণ বন্দনা,
পূরণ করেন যিনি মনের বাসনা;
প্রদান করেন যিনি যত কিছু বর,
যিনি দেব লম্বোদর স্থূল-কলেবর;
সর্পরাজ যজ্ঞ-সূত্র হইয়াছে যাঁর,
বিবিধ বিলাস যাঁর রহে অনিবার;
শঙ্কর জনক যাঁর, শঙ্করী জননী;—
মঙ্গল হইবে মোর, ইহা মনে গণি'—
প্রাতঃকালে শয্যা হ'তে উঠিয়াই আমি
সেই গণেশের পদ ভক্তিভরে নমি!

(२) शिवा च शिवश्च तौ शिवौ तयोः शिवयोः (एकशेषद्वन्द्वसमासः) पार्व्वती-परमेश्वरयोः इत्यर्थः ।

( ३ )

**प्रातर्भजाम्यभयदं खलु भक्तशोक-**
**दावानलं गणविभुं वरकुञ्जरास्यम्।**
**अज्ञानकाननविनाशनहव्यवाह-**
**मुत्साहवर्द्धनमहं सुतमीश्वरस्य॥**

( ৩ )

প্রাতর্ভজাম্যভয়দং খলু ভক্তশোক-
দাবানলং গণবিভুং বরকুঞ্জরাস্যম্।
অজ্ঞানকাননবিনাশনহব্যবাহ-
মুৎসাহবর্দ্ধনমহং সুতমীশ্বরস্য॥

করেন অভয়-দান যিনি অবিরল,
দহিতে ভক্তের শোক যিনি দাবানল;
যিনি দেব গণপতি, যিনি গজানন,
নরের উৎসাহ যিনি করেন বর্দ্ধন;
ঘোর অজ্ঞানতা-বন-দহনের তরে
অগ্নি-সম একমাত্র যিনি এ সংসারে;
যিনি শিব-পুত্র, যাঁর গণপতি নাম,
প্রাতঃকালে ভজি তাঁর পদ অবিরাম!

( ४ )

**श्लोकत्रयमिदं पुण्यं सदा साम्राज्यदायकम्।**
**प्रातरुत्थाय सततं यः पठेत् प्रयतः पुमान्॥**

( ৪ )

শ্লোকত্রয়মিদং পুণ্যং সদা সাম্রাজ্যদায়কম্।
প্রাতরুত্থায় সততং যঃ পঠেৎ প্রযতঃ পুমান্॥

প্রতিদিন প্রাতঃকালে যে জন উঠিয়া
পঠে এই পুণ্য স্তব সংযত হইয়া,
সাম্রাজ্যাদি কাম্য বস্তু যাহা কিছু রয়,
সে জন সে সব বস্তু পাইবে নিশ্চয়!

---

## गणेशाष्टक-स्तवः (१)

( देवगण-कृतः )

## গণেশাষ্টক-স্তবঃ

( দেবগণ-কৃতঃ )

( १ )

**यतोऽनन्तशक्तेरनन्ताश्च जीवा**
**यतो निर्गुणादप्रमेया गुणास्ते ।**
**यतो भाति सर्व्वं त्रिधा भेदभिन्नं**
**सदा तं गणेशं नमामो भजामः ॥**

( ১ )

যতোঽনন্তশক্তেরনন্তাশ্চ জীবা
যতো নিগুর্ণাদপ্রমেয়া গুণাস্তে ।
যতো ভাতি সর্ব্বং ত্রিধা ভেদভিন্নং
সদা তং গণেশং নমামো ভজামঃ ॥

যাঁহার অনন্ত শক্তি করিয়া আশ্রয়
জন্মলাভ করিয়াছে জীব-সমুদয় ;
স্বয়ং নিগুর্ণ যিনি, অথচ যাঁহার
অগাধ অপার গুণ রহে অনিবার ;
সত্ত্ব-রজ-তমো-গুণে বিচিত্র ভুবন
যাঁহার প্রভায় প্রভা পায় অনুক্ষণ ;
সেই দেব গণেশের চরণে প্রণাম,
তাঁহার শ্রীপদ-সেবা করি অবিরাম !

( २ )

**यतस्याविरासीत् जगत् सर्व्वमेतत्**
**तथाऽब्जासनो विश्वगो विश्वगोप्ता ।**

---

(१) गणेशपुराणान्तर्गतोपासनाखण्डादुद्धृतोऽयम् ।

तथेन्द्रादयो देवसङ्घा मनुष्याः
सदा तं गणेशं नमामो भजामः॥

( ২ )

যতশ্চাবিরাসীৎ জগৎ সর্ব্বমেতৎ
তথাঽব্জাসনে বিশ্বগো বিশ্বগোপ্তা।
তথেন্দ্রাদয়ো দেবসঙ্ঘা মনুষ্যাঃ
সদা তং গণেশং নমামো ভজামঃ॥

কিবা এই দৃশ্যমান অনন্ত ভুবন,
কিবা ব্রহ্মা, কিবা বিষ্ণু, কিবা ত্রিলোচন,
কিবা ইন্দ্র-চন্দ্র-আদি যতেক অমর,
কিবা রহে এ সংসারে যত সব নর,—
সকলেই একমাত্র যাঁহার শক্তিতে
আবির্ভূত হ'য়েছেন এই ত্রিজগতে,
সেই দেব গণেশের চরণে প্রণাম,
তাঁহার শ্রীপদ-সেবা করি অবিরাম!

( ३ )

यतो वह्निभानू भवो भूर्जलञ्च
यतः सागराश्चन्द्रमा व्योम वायुः।
यतः स्थावरा जङ्गमा वृक्षसङ्घाः
सदा तं गणेशं नमामो भजामः॥

( ৩ )

যতো বহ্নিভানূ ভবো ভূর্জলঞ্চ
যতঃ সাগরাশ্চন্দ্রমা ব্যোম বায়ুঃ।
যতঃ স্থাবরা জঙ্গমা বৃক্ষসঙ্ঘাঃ
সদা তং গণেশং নমামো ভজামঃ॥

কিবা অগ্নি, কিবা সূর্য্য, কিবা আর জল,
কিবা বিশ্ব, ক্ষিতি, কিবা সমুদ্র সকল,
আকাশ চন্দ্রমা কিবা, কিবা সমীরণ,
স্থাবর জঙ্গম কিবা, কিবা বৃক্ষ-গণ

একমাত্র যাঁর শক্তি সমাশ্রয় করি'
এ সংসারে নিরন্তর বিদ্যমান হেরি,
সেই দেব গণেশের চরণে প্রণাম,
তাঁহার শ্রীপদ-সেবা করি অবিরাম!

( ४ )

यतो दानवाः किन्नरा यक्षसङ्घा
यतश्चारणा वारणाः श्वापदाश्च।
यतः पक्षिकीटा यतो वीरुधश्च
सदा तं गणेशं नमामो भजामः॥

( ৪ )

যতো দানবাঃ কিন্নরা যক্ষসঙ্ঘা
যতশ্চারণা বারণাঃ শ্বাপদাশ্চ।
যতঃ পক্ষিকীটা যতো বীরুধশ্চ
সদা তং গণেশং নমামো ভজামঃ॥

কিবা যক্ষ, কিবা আর দানব, কিন্নর,
হস্তী, হিংস্র জন্তু, স্তুতি-পাঠক-নিকর,
কিবা কীট, কিবা পক্ষী, কিবা লতা-চয়,
যাঁর শক্তিবলে সবে বিদ্যমান রয়,
সেই দেব গণেশের চরণে প্রণাম,
তাঁহার শ্রীপদ-সেবা করি অবিরাম!

( ५ )

यतो बुद्धिरज्ञाननाशो मुमुक्षो-
र्यतः सम्पदो भक्तसन्तोषिकाः स्युः।
यतो विघ्ननाशो यतः कार्य्यसिद्धिः
सदा तं गणेशं नमामो भजामः॥

( ৫ )

যতো বুদ্ধিরজ্ঞাননাশো মুমুক্ষো-
র্যতঃ সম্পদো ভক্তসন্তোষিকাঃ স্যুঃ।

যতো বিঘ্ননাশো যতঃ কার্য্যসিদ্ধিঃ
সদা তং গণেশং নমামো ভজামঃ ॥

বুদ্ধির বিকাশ হয় যাঁহার কৃপায়,
যাঁহা হ'তে মুমুক্ষুর অজ্ঞানতা যায়;
ভক্তের মনের বাঞ্ছা করিয়া পূরণ
করেন যিনিই তার মানস রঞ্জন;
যত কিছু বিঘ্ন যিনি করেন হরণ,
কার্য্য-সিদ্ধি-দাতা বলি যিনি খ্যাত হন;
সেই দেব গণেশের চরণে প্রণাম,
তাঁহার শ্রীপদ-সেবা করি অবিরাম?

( ৫ )

यतः पुत्रसम्पद् यतो वाञ्छितार्थो
यतोऽभक्तविघ्नास्तथाऽनेकरूपाः ।
यतः शोकमोहौ यतः काम एव
सदा तं गणेशं नमामो भजामः ॥

( ৬ )

যতঃ পুত্রসম্পদ্ যতো বাঞ্ছিতার্থো
যতোঽভক্তবিঘ্নাস্তথাঽনেকরূপাঃ।
যতঃ শোকমোহৌ যতঃ কাম এব
সদা তং গণেশং নমামো ভজামঃ ॥

যাঁহার কৃপায় লোক পায় পুত্র-ধন,
মনের বাসনা যিনি করেন পূরণ;
যাঁর প্রতি না রাখিলে ভক্তি অনিবার
পদে পদে মানবের ঘটে বিঘ্ন-ভার;
কিবা শোক, কিবা মোহ, অথবা কামনা
এ সংসারে এই সব যাঁহার রচনা,
সেই দেব গণেশের চরণে প্রণাম,
তাঁহার শ্রীপদ-সেবা করি অবিরাম!

( ७ )

यतोऽनन्तशक्तिः स शेषो बभूव
धराधारणेऽनेकरूपे च शक्तः ।
यतोऽनेकधा स्वर्गलोका हि नाना
सदा तं गणेशं नमामो भजामः ॥

( ৭ )

যতোঽনন্তশক্তিঃ স শেষো বভূব
ধরাধারণেঽনেকরূপে চ শক্তঃ।
যতোঽনেকধা স্বর্গলোকা হি নানা
সদা তং গণেশং নমামো ভজামঃ ॥

যাঁহার অনন্ত শক্তি বুঝে উঠা ভার,
পাইয়া অনন্ত নাগ কণামাত্র যার
তথনি অনন্ত শক্তি করিয়া ধারণ
মাথায় তুলিয়া নিল এই ত্রিভুবন ;
কত কাণ্ড হ'ল তার মাথার উপরি,
যাঁহার কৃপায় সব নিল সহ্য করি,
যাঁহার অনন্ত শক্তি হইয়া স্ফুরিত
স্বর্গ-আদি নানা লোক করিল নির্ম্মিত,
সেই দেব গণেশের চরণে প্রণাম,
তাঁহার শ্রীপদ-সেবা করি অবিরাম।

( ८ )

यतो वेदवाचोऽतिकुण्ठा मनोभिः
सदा नेति नेतीति यत्ता रटन्ति ।
परब्रह्मरूपं चिदानन्दभूतं
सदा तं गणेशं नमामो भजामः ॥ (२)

---

(२) यतो वेदवाच इति। यत इति पञ्चम्यास्तसिल्। यतो (यस्मात् ब्रह्मणः सकाशात्) वेदवाचः (श्रुतिवाक्यानि) अतिकुण्ठाः (स्वरूपाभिनिर्द्देशासामर्थ्याद् भग्नास्त्राणीव प्रतिनिवृत्ताः सत्यः) सदा नेति नेतीति (चिरकालं व्याप्य नेदं ब्रह्म नैतद्ब्रह्मेति प्रपञ्च

## गणेशाष्टक-स्तवः ।—গণেশাষ্টক-স্তবঃ

( ৮ )

যতো বেদবাচোঽতিকুণ্ঠা মনোভিঃ
সদা নেতি নেতীতি যত্তা গৃণন্তি ।
পরব্রহ্মরূপং চিদানন্দভূতং
সদা তং গণেশং নমামো ভজামঃ ॥

যাঁহার বর্ণনে বেদ বিষম কুণ্ঠিত,
যাঁর মহিমার সীমা মনের অতীত ;
"ইহা নহে, ইহা নহে" এরূপ বাক্যেতে
বেদ যাঁর নিরূপণ করেন ইঙ্গিতে ;
যিনি সেই পরব্রহ্ম, পূর্ণ পরাৎপর,
চিদানন্দ-মাত্র যাঁর রূপ নিরন্তর,
সেই দেব গণেশের চরণে প্রণাম,
তাঁহার শ্রীপদ-সেবা করি অবিরাম !

( ৫ )

### ( फलश्रुतिः गणेशोक्ता )

**पुनरूचे गणाधीशः स्तोत्रमेतत् पठेन्नरः ।**
**त्रिसन्ध्यं त्रिदिनं तस्य सर्व्वकार्य्यं भविष्यति ॥**

( ৯ )

পুনরূচে গণাধীশঃ স্তোত্রমেতৎ পঠেন্নরঃ ।
ত্রিসন্ধ্যং ত্রিদিনং তস্য সর্ব্বকার্য্যং ভবিষ্যতি ॥

যেই জন তিন দিন ত্রিসন্ধ্যা ধরিয়া
এই স্তব পাঠ করে তন্ময় হইয়া,
সর্ব্বকার্য্যে সিদ্ধি তার হইবে নিশ্চয়,
এ কথার কিছুমাত্র অন্যথা না হয় !

---

निषेधद्वारा ) यत् ( ब्रह्मरूपं किमपि वस्तु ) मनोभिः ( तात्पर्य्यतः केवलमुपपत्तिभिरेव ) गृणन्ति ( निर्द्धारयन्ति ) तत् परब्रह्मरूपं चिदानन्दभूतं ( ज्ञानानन्दस्वरूपं ) तं गणेशं ·देवं नमामः भजाम इति स्पष्टम् ।

( १० )

यो जपेदष्टदिवसं श्लोकाष्टकमिदं शुभम् ।
अष्टवारं चतुर्थ्यान्तु अष्ट सिद्धीरवाप्नुयात् ॥

( ১০ )

যো জপেদষ্টদিবসং শ্লোকাষ্টকমিদং শুভম্ ।
অষ্টবারং চতুর্থ্যান্তু অষ্ট সিদ্ধীরবাপ্নুয়াৎ ॥

যেই জন এই স্তব মহাপুণ্যময়
আট দিন জপ করে হইয়া তন্ময়,
কিংবা যদি চতুর্থীতে জপে আট বার,
অণিমাদি অষ্ট সিদ্ধি ভাগ্যে রহে তার !

( ११ )

यः पठेन्मासमात्रन्तु दशवारं दिने दिने ।
स मोचयेद् बन्धगतं राजवध्यं न संशयः ॥

( ১১ )

যঃ পঠেন্মাসমাত্রন্তু দশবারং দিনে দিনে ।
স মোচয়েদ্ বন্ধগতং রাজবধ্যং ন সংশয়ঃ ॥

একমাস, প্রতিদিন দশবার ধ'রে
যেই জন এই পুণ্য-স্তব পাঠ করে,
রাজ-বধ্য জনেরেও সে করে মোচন,
ইহার অন্যথা নাহি হয় কদাচন !

( १२—१३ )

विद्याकामो लभेद् विद्यां पुत्रार्थी पुत्रमाप्नुयात् ।
वाञ्छितान् लभते सर्व्वानेकविंशतिवारतः ॥
यो जपेत् परया भक्त्या गजाननपरो नरः ।
एवमुक्त्वा ततो देवश्चान्तर्धानं गतः प्रभुः ॥

( ১২—১৩ )

বিদ্যাকামো লভেদ্ বিদ্যাং পুত্রার্থী পুত্রমাপ্নুয়াৎ ।
বাঞ্ছিতান্ লভতে সর্ব্বানেকবিংশতিবারতঃ ॥

যো জপেৎ পরয়া ভক্ত্যা গজাননপরো নরঃ।
এবমুক্ত্বা ততো দেবশ্চান্তর্ধানং গতঃ প্রভুঃ॥

গণেশের পদে মন করিয়া অর্পণ
পঠিবে একুশ বার ইহা যেই জন,
সে জন বিদ্যার্থী হ'লে বিদ্যা তার হয়,
তনয়ার্থী হ'লে তার হইবে তনয়;
যত কিছু কাম্য বস্তু এ সংসারে রয়,
সমস্তই প্রাপ্ত হবে সে জন নিশ্চয়।'
এই কথা বলিয়াই দেব গজানন
অন্তর্ধান করিলেন অমনি তখন!

---

## দ্বিতীয়-তরঙ্গঃ (শিব-স্তবঃ)

দ্বিতীয়-তরঙ্গঃ ( শিব-স্তবঃ )

---

## শিব-প্রাতঃস্মরণ-স্তবঃ। (১)

শিব-প্রাতঃস্মরণ-স্তবঃ।

( ১ )

**প্রাতঃ স্মরামি ভবভীতিহরং সুরেশং
গঙ্গাধরং বৃষভবাহনমম্বিকেশম্।
খট্বাঙ্গশূলবরদাভয়হস্তমীশং
সংসাররোগহরমৌষধমদ্বিতীয়ম্॥**

( ১ )

প্রাতঃ স্মরামি ভবভীতিহরং সুরেশং
গঙ্গাধরং বৃষভবাহনমম্বিকেশম্।
খট্বাঙ্গশূলবরদাভয়হস্তমীশং
সংসাররোগহরমৌষধমদ্বিতীয়ম্॥

( ১ ) [illegible]।

যিনি এই ভব-ভয় করেন হরণ,
সর্ব্ব দেবতার মধ্যে শ্রেষ্ঠ যিনি হন;
গঙ্গারে মস্তকে যিনি করেন ধারণ,
যিনি বৃষ-ধ্বজ, যিনি পার্ব্বতী-রমণ;
খট্বাঙ্গ ত্রিশূল বর অভয় যাঁহার
করতলে অবস্থিতি করে অনিবার;
দুর্জ্জয়-সংসার-রোগ নাশিবার তরে
একমাত্র মহৌষধ যিনি এ সংসারে,
প্রাতঃকালে শয্যা হ'তে গাত্রোত্থান করি'
সেই দেব ত্রিলোচনে মনে মনে স্মরি!

( २ )

**प्रातर्नमामि गिरिशं गिरिजार्द्धदेहं**
**सर्गस्थितिप्रलयकारणमादिदेवम्।**
**विश्वेश्वरं विजितविश्वमनोऽभिरामं**
**संसाररोगहरमौषधमद्वितीयम्॥**

( ২ )

প্রাতর্নমামি! গিরিশং গিরিজার্দ্ধদেহং
সর্গস্থিতিপ্রলয়কারণমাদিদেবম্।
বিশ্বেশ্বরং বিজিতবিশ্বমনোঽভিরামং
সংসাররোগহরমৌষধমদ্বিতীয়ম্॥

কৈলাস-পর্ব্বতে নিত্য যাঁহার শয়ন,
পার্ব্বতী বামাঙ্গে যাঁর রন্ সর্ব্বক্ষণ;
সৃষ্টি-স্থিতি-প্রলয়ের যিনিই কারণ,
দেবতার মধ্যে যিনি অগ্রগণ্য হন;
যিনি বিশ্ব-মনোজয়ী, পরম সুন্দর,
অনন্ত বিশ্বের যিনি পরম ঈশ্বর;
দুর্জ্জয়-সংসার-রোগ নাশিবার তরে
একমাত্র মহৌষধ যিনি এ সংসারে,

প্রাতঃকালে শয্যা হ'তে গাত্রোত্থান ক'রে
সেই শঙ্করের পদ নমি ভক্তিভরে !

( २ )

प्रातर्भजामि शिवमेकमनन्तमाद्यं
वेदान्तवेद्यमनघं पुरुषं महान्तम् ।
नामादिभेदरहितं षड्भावशून्यं (२)
संसाररोगहरमौषधमद्वितीयम् ॥

( ৩ )

প্রাতর্ভজামি শিবমেকমনন্তমাদ্যং
বেদান্তবেদ্যমনঘং পুরুষং মহান্তম্ ।
নামাদিভেদরহিতং ষড়ভাবশূন্যং
সংসাররোগহরমৌষধমদ্বিতীয়ম্ ॥

যিনি একেশ্বর, পুনঃ যিনি শিবময়,
অনাদি অনন্ত নামে যাঁর পরিচয়,
যাঁহার মহিমা বুঝে বেদান্ত কেবল,
পরম পুরুষ যিনি, যিনি সুনির্ম্মল,
কোন নাম-রূপ-ভেদ নাহি রহে যাঁর,
ষড়ভাব-পরিশূন্য যিনি অনিবার ;

( २ ) षड्भावशून्यमिति । न्यायमते चतुर्व्विधोऽभावः, वेदान्तिनस्तु केचित् षड्विधमभावं स्वीकुर्व्वते,—प्रागभावध्वंसाभावान्योन्याभावकालिकाभावदैशिकाभावभेदादिति । तन्मते ब्रह्मरूपं वस्तु एभिः षड्भावैः प्रतियोगिविधया न विभाव्यते, तथाहि ब्रह्मणः प्रागभावो न सम्भवति अनादित्वात् जगद्योनित्वाच्च, ध्वंसो नास्ति निरन्तरत्वात्, भेदो नास्ति स्वगतसजातीयविजातीयादिभेदविरहिताद्वितीयस्वरूपत्वात्, अत्यन्ताभावो नास्ति नित्यत्वात्, कालिकाभावो नास्ति सदातनत्वात्, दैशिकाभावो नास्ति विभुत्वान्निखिलात्मकत्वाच्चेति । केचित्तु षड्भावशून्यं इति पठित्वा एवं व्याचक्षते । षट् ये भावाः वक्ष्यमाणरूपाः तैः शून्यं विरहितमिति । षड् भावाश्च जायते, अस्ति, वर्द्धते, विपरिणमते, अपक्षीयते, विनश्यतीति । एतन्मते छन्दोऽनुरोधात् गवेन्द्रगवाजिनादिवत् अकारवर्णागमेन षड्भाव इत्यस्य समाधानम् । ऐश्वर्य्यादिषड्गुणसमन्वितं भगवन्तमित्यपि केचित् वदन्ति ।

দুর্জ্জয়-সংসার-রোগ নাশিবার তরে
একমাত্র মহৌষধ যিনি এ সংসারে,
প্রাতঃকালে শয্যা হ'তে গাত্রোত্থান ক'রে
সেই শঙ্করের পদ পূজি ভক্তিভরে!

( ४ )

प्रातः समुत्थाय शिवं विचिन्त्य
श्लोकत्रयं येऽनुदिनं पठन्ति।
ते दुःखजातं बहुजन्मसञ्चितं
हित्वा पदं यान्ति तदेव शम्भोः॥ (२)

( ৪ )

প্রাতঃ সমুত্থায় শিবং বিচিন্ত্য
শ্লোকত্রয়ং যেঽনুদিনং পঠন্তি।
তে দুঃখজাতং বহুজন্মসঞ্চিতং
হিত্বা পদং যান্তি তদেব, শম্ভোঃ॥ (৩)

প্রাতঃকালে শয্যা হ'তে গাত্রোত্থান করি'
যেই জন ত্রিলোচনে মনে মনে স্মরি'
প্রতিদিন এই তিন শ্লোক পুণ্যময়
উচ্চারণ করে মুখে হইয়া তন্ময়,
বহু-জন্ম-লব্ধ পাপ থাকুক তাহার,
সমস্তই সেই জন করে পরিহার;
তার পর সেই জন মনের উল্লাসে
অবিলম্বে শিব-পদ পায় অনায়াসে!

---

(२) श्लोकस्यास्य प्रथमद्वितीयचतुर्थचरणेषु इन्द्रवज्रा, तृतीयचरणे इन्द्रवंशाच्छन्दो ऽस्मिन्निति, अतः श्लोकोऽयं उपजातिच्छन्दसात्मकः।

# শিব-তাণ্ডব-স্তবঃ (১)

( রাবণ-রচিতঃ )

# শিব-তাণ্ডব-স্তবঃ (১)

( রাবণ-রচিতঃ )

( ১ )

জটাটবীগলজ্জলপ্রবাহপাবিতস্থলে
গলেঽবলম্ব্য লম্বিতাং ভুজঙ্গতুঙ্গমালিকাম্।
ডমড্ডমড্ডমড্ডমন্নিনাদবড্ডমর্বয়ং
চকার চণ্ডতাণ্ডবং তনোতু নঃ শিবঃ শিবম্।

(১) "শিব-তাণ্ডব-স্তব", 'পঞ্চচামর"-চ্ছন্দে রচিত। কেবল শেষোক্ত শ্লোকটীতে "বসন্ত-তিলক"-চ্ছন্দঃ রহিয়াছে। "পঞ্চচামর"-চ্ছন্দের অপর নাম "নরাচ"। "প্রমাণিকাপদদ্বয়ং বদন্তি পঞ্চচামরম্",—ইতি ছন্দোমঞ্জরী। "লঘৌ গুরৌ নিরন্তরে সতীহ ষোড়শাক্ষরে। প্রবৃত্তবৃত্ত-রাজকং নরাচমেব মন্মহে",—ইতি বৃত্তরত্নাবলী। "লঘুর্গুরুর্নিরন্তরং ক্রমেণ দীয়তে যদা। তদা নরাচমুচ্যতে পরৈস্তু পঞ্চচামরঃ"॥—ইতি বৃত্তচন্দ্রিকা

যিনি সমুদ্র-পরিখা-বেষ্টিত ও মণি-মাণিক্য-খচিত স্বর্ণময় লঙ্কাদ্বীপের একমাত্র অধীশ্বর ছিলেন; যাঁহার সাধের লঙ্কার অতুল ঐশ্বর্য্য দেখিয়া ইন্দ্রের অমরাবতীও পরাজয় স্বীকার করিয়াছিল; যাঁহার শোক-তাপ-শূন্য অশোক-কাননের অপরূপ শোভা দেখিয়া নন্দন-কাননও পরম লজ্জা প্রাপ্ত হইত; যিনি সেই সুদুর্গম ও সুদুর্ভেদ্য লঙ্কাধামে রাজধানী সন্নিবেশ করিয়া স্বর্গ, মর্ত্ত্য ও পাতালের উপরি একাধিপত্য সংস্থাপন করিয়াছিলেন; যাঁহার দুর্জ্জয় প্রতাপ সহ্য করিতে না পারিয়া তেত্রিশ কোটী দেবতাও শশব্যস্ত হইয়া পড়িয়াছিলেন; যাঁহার ভয়ে ভীত হইয়া চন্দ্র, সূর্য্য, ইন্দ্র, বায়ু, বরুণ, কুবের, যম ও হুতাশন প্রভৃতি যাবতীয় দেবতা ও দিক্‌পালবর্গ তাঁহার দ্বারে দ্বারী হইয়া দাস্যকর্ম্মে নিযুক্ত থাকিতেন; যাঁহার অত্যাচার হইতে এই ত্রিভুবনের পরিত্রাণ নিমিত্ত স্বয়ং ভগবান্ নারায়ণকেও মায়াময় মনুষ্য-দেহ ধারণ করিয়া এই পৃথিবীতে অবতীর্ণ হইতে হইয়াছিল; যিনি আপনাকে ত্রিভুবনের একেশ্বর জানিয়া প্রত্যক্ষ লক্ষ্মী-স্বরূপিণী সতী সাধ্বী জনক-নন্দিনীকেও হরণ করিয়া আনিতে কিছুমাত্র কুণ্ঠিত হন নাই; যাঁহার প্রাসাদে আসিয়া স্বয়ং পিতামহ ব্রহ্মাকেও চণ্ডীপাঠ শ্রবণ করাইয়া ও হোমকার্য্য সম্পাদন করিয়া যাইতে হইত; যাঁহার প্রতি পুত্রবৎ স্নেহ প্রকাশ করিয়া তাঁহার প্রাণ-রক্ষার জন্য সেই স্বয়ং সনাতনী পূর্ণশক্তি পরমেশ্বরীও অষ্টপ্রহর তাঁহার দ্বারদেশে বসিয়া থাকিতেন; যিনি সেই দেবদেব ত্রিলোক-তারণ অনাথ-শরণ ত্রিলোচন ভিন্ন আর কাহাকেও উপাস্য বলিয়া মনে করিতেন না; যিনি দশমুখে সেই পরম পুণ্যময় "শিব শিব" ধ্বনি উচ্চারণ করিতে করিতে প্রচণ্ড তাণ্ডব নৃত্য ধারণ করিয়া আহ্লাদে উন্মত্তপ্রায় হইয়া উঠিতেন; সেই শিবপ্রাণ সুপণ্ডিত দশানন রাবণ এই স্বরচিত "শিব-তাণ্ডব-স্তোত্র"টী ভক্তিভরে পাঠ করিয়া স্বীয় জীবন সার্থক করিয়াছেন।

( ১ )

জটাটবীগলজ্জলপ্রবাহপাবিতস্থলে
গলেঽবলম্ব্য লম্বিতাং ভুজঙ্গতুঙ্গমালিকাম্ ।
ডমড্ডমড্ডমড্ডমন্নিনাদবড্ডমর্বয়ং
চকার চণ্ডতাণ্ডবং তনোতু নঃ শিবঃ শিবম্ ॥

দুর্গম-অরণ্য-সম জটার ভিতর
কল্লোলিনী সুরধুনী থাকি' নিরন্তর
বিস্তার করিয়া নিজ প্রবাহ অশেষ
পবিত্র করেন সদা যাঁর গলদেশ,
সেই গলদেশে যিনি পরম ভীষণ
ভুজঙ্গের তুঙ্গ মালা করিয়া ধারণ
ডম্ ডম্ ডম্ ডম্ ডমরুর রবে
প্রচণ্ড তাণ্ডব নৃত্য ধরেন এ ভবে,
পরম-মঙ্গলময় সেই ত্রিলোচন
করুন্ মোদের সদা মঙ্গল বর্দ্ধন !

( ২ )

जटाकटाहसम्भ्रमभ्रमन्निलिम्पनिर्झरी-
विलोलवीचिवल्लरीविराजमानमूर्द्धनि ।
धगद्धगद्धगज्ज्वलल्ललाटपट्टपावके
किशोरचन्द्रशेखरे रतिः प्रतिक्षणं मम ॥

( ২ )

জটাকটাহসম্ভ্রমভ্রমন্নিলিম্পনির্ঝরী-
বিলোলবীচিবল্লরীবিরাজমানমূর্দ্ধনি ।
ধগদ্ধগদ্ধগজ্জ্বলল্ললাটপট্টপাবকে
কিশোরচন্দ্রশেখরে রতিঃ প্রতিক্ষণং মম ॥

পরম-প্রবল-বেগে জটার ভিতর
কল্লোলিনী সুরধুনী ছুটি নিরন্তর,
উত্তাল-তরঙ্গ-মালা করিয়া ধারণ
করিছে মস্তক যাঁর পরম শোভন,

প্রশস্ত ললাটে যাঁর প্রবল অনল
ধক্ ধক্ ধক্ ধক্ জ্বলে অবিরল;
বালচন্দ্র ভালে যাঁর শোভিছে সুন্দর,
তাঁহাতেই প্রীতি মোর থাক্ নিরন্তর!

( ৩ )

धराधरेन्द्रनन्दिनीविलासबन्धुबन्धुर-
स्फुरद्दिगन्तसन्ततिप्रमोदमानमानसे ।
कृपाकटाक्षधोरणीनिरुद्धदुर्द्धरापदि
क्वचिद्दिगम्बरे मनो विनोदमेतु वस्तुनि ॥

( ৩ )

ধরাধরেন্দ্রনন্দিনীবিলাসবন্ধুবন্ধুর-
স্ফুরদ্দিগন্তসন্ততিপ্রমোদমানমানসে।
কৃপাকটাক্ষধোরণীনিরুদ্ধদুর্দ্ধরাপদি
ক্বচিদ্দিগম্বরে মনো বিনোদমেতু বস্তুনি॥

প্রেমভরে শৈল-সুতা শিবানী যখন
প্রেম-কটাক্ষের শর করেন ক্ষেপণ,
তখনি হইয়া বিদ্ধ তাঁর সেই শরে
অবশ হ'ন যিনি আনন্দের ভরে;
বারেক লভিলে কৃপা-কটাক্ষ যাঁহার
কাহারো বিপৎ কভু নাহি থাকে আর;
আছে হেন বস্তু,—যাঁর নাম দিগম্বর,
তাঁহাতেই প্রীতি মোর থাক্ নিরন্তর!

( ৪ )

जटाभुजङ्गपिङ्गलस्फुरत्फणामणिप्रभा-
कदम्बकुङ्कुमद्रवप्रलिप्तदिग्वधूमुखे ।
मदान्धसिन्धुरास्फुरत्त्वगुत्तरीयमेदुरे (२)
मनो विनोदमद्भुतं बिभर्त्तु भूतभर्त्तरि ॥

(२) "मदान्धसिन्धुरस्फुरत्त्वगुत्तरीयमेदुरे" इति पाठान्तरम् ।

( ৪ )

জটাভুজঙ্গপিঙ্গলস্ফুরৎফণামণিপ্রভা-
কদম্বকুঙ্কুমদ্রবপ্রলিপ্তদিগ্‌বধূমুখে।
মদান্ধসিন্ধুরাস্থরত্বগুত্তরীয়মেদুরে
মনো বিনোদমদ্ভুতং বিভর্ত্তু ভূতভর্ত্তরি॥

যাঁহার জটায় রহে ভুজঙ্গ সকল,
তাদের পিঙ্গল-ফণা-মণি সুনির্ম্মল
মনোহর রক্তবর্ণ ধরি' অবিরত
বোধ হয় ঠিক যেন কুঙ্কুমের মত।
কুঙ্কুম-সমান সেই সুরম্য বরণে
শোভিত করেন যিনি দিগ্‌-বধূ গণে;
মদোন্মত্ত গজাসুরে করিয়া নিধন
পুনশ্চ তাহার চর্ম্ম করিয়া গ্রহণ,
উত্তরীয়-বস্ত্র-রূপে করি' পরিধান
শরীর শোভিত করা যাঁহার বিধান;
ভূতনাথ বলি' যাঁরে ডাকে ত্রিভুবন,
তাঁহাতেই মুগ্ধ হ'য়ে থাক্ মোর মন!

( ५ )

ललाटचत्वरज्वलद्धनञ्जयस्फुलिङ्गभा-
निपीतपञ्चसायकं नमन्निलिम्पनायकम् ।
सुधामयूखरेखया विराजमानशेखरं
महः कपालि सम्पदे सरिज्जटालमस्तु नः ॥

( ৫ )

ললাটচত্বরজ্বলদ্ধনঞ্জয়স্ফুলিঙ্গভা-
নিপীতপঞ্চশায়কং নমন্নিলিম্পনায়কম্।
সুধাময়ূখরেখয়া বিরাজমানশেখরং
মহঃ কপালি সম্পদে সরিজ্জটালমস্তু নঃ॥

যাঁর ভাল-নেত্রানল-স্ফুলিঙ্গ-কিরণ
ভস্মীভূত ক'রে ছিল দুরন্ত মদন;

স্বয়ং ইন্দ্রও আসি' মাথা নত করি'
প্রণাম করেন যাঁরে চিরদিন ধরি';
চন্দ্রকলা শিরে যাঁর শোভে অনিবার,
সুরধুনী খেলা করে জটায় যাঁহার;
নরের কপাল নিত্য করে যাঁর রয়,
যাঁর মত নাহি কিছু মহা তেজোময়,
সেই পরাৎপর পূজ্য দেব ত্রিলোচন
করুন্ মোদের সদা সম্পদ্ বৰ্দ্ধন!

( ৫ )

**सहस्रलोचनप्रभृत्यशेषलेखशेखर-**
**प्रसूनधूलिधोरणीविधूसराङ्घ्रिपीठभूः ।**
**भुजङ्गराजमालया निबद्धजाटजूटकः**
**श्रियै चिराय जायतां चकोरबन्धुशेखरः ॥**

( ৬ )

সহস্রলোচনপ্রভৃত্যশেষলেখশেখর-
প্রসূনধূলিধোরণীবিধূসরাঙ্ঘ্রিপীঠভূঃ ।
ভুজঙ্গরাজমালয়া নিবদ্ধজাটজূটকঃ
শ্রিয়ৈ চিরায় জায়তাং চকোরবন্ধুশেখরঃ ॥

কিবা ইন্দ্র, কিবা অন্য যত দেবগণ
মস্তকে পুষ্পের মালা করিয়া ধারণ,
যাঁর পাদ-পীঠে মাথা রাখি' নিরন্তর
পরাগে করিয়া দেয় পরম ধূসর;
বাসুকি ভুজঙ্গ-রাজে যাঁর জটারাশি
আবদ্ধ হইয়া রয়, দেখি দিবানিশি;
সেই দেব মহাদেব শশাঙ্ক-ভূষণ
করুন্ মোদের নিত্য মঙ্গল সাধন!

( ৩ )

**करालभालपट्टिकाधगद्धगद्धगज्ज्वल-**
**द्धनञ्जयाहुतीकृतप्रचण्डपञ्चसायके ।**

**धराधरेन्द्रनन्दिनीकुचाग्रचित्रपत्रक-**
**प्रकल्पनैकशिल्पिनि त्रिलोचने मतिर्मम ॥**

( ৭ )

করালভালপট্টিকাধগদ্ধগদ্ধগজ্জ্বল-
দ্ধনঞ্জয়াহুতীকৃতপ্রচণ্ডপঞ্চশায়কে ।
ধরাধরেন্দ্রনন্দিনীকুচাগ্রচিত্রপত্রক-
প্রকল্পনৈকশিল্পিনি ত্রিলোচনে মতির্মম ॥

ভীম ভালপটে যাঁর ধক্ ধক্ করি'
জ্বলিতেছে হুতাশন চিরদিন ধরি'—
সেই হুতাশন মধ্যে মদনে ধরিয়া
ফেলিয়া দিলেন যিনি আহুতি বলিয়া ;
শৈল-সুতা শিবানীর কুচাগ্র-কমলে
পরম-সুন্দর-পত্র-রচনা-কৌশলে
যাঁর মত শিল্পী আর না দেখি কখন,
সেই ত্রিলোচনে মুগ্ধ থাক্ মোর মন !

( ৮ )

**नवीनमेघमण्डलीनिरुद्धदुर्धरस्फुरत्-**
**कुहूनिशीथिनीतमःप्रबन्धबद्धकन्धरः ।**
**निलिम्पनिर्झरीधरस्तनोतु कृत्तिसुन्दरः**
**कलानिधानबन्धुरः श्रियं जगद्धुरन्धरः ॥**

( ৮ )

নবীনমেঘমণ্ডলীনিরুদ্ধদুর্দ্ধরস্ফুরৎ-
কুহূনিশীথিনীতমঃপ্রবন্ধবদ্ধকন্ধরঃ ।
নিলিম্পনির্ঝরীধরস্তনোতু কৃত্তিসুন্দরঃ
কলানিধানবন্ধুরঃ শ্রিয়ং জগদ্ধুরন্ধরঃ ॥

অমাবস্যা-রজনীর নিশীথ-সময়
নবীন-জলদ-জালে পূর্ণ যদি হয়,

তাহা হ'লে হয় যথা ঘোর অন্ধকার,
সেইরূপ কৃষ্ণবর্ণ গ্রীবাদেশ যাঁর;
মস্তকে ধরিয়া রন যিনি সুরধুনী,
করি-চর্ম্মে সুশোভিত যাঁর দেহ খানি;
চন্দ্রকলা-সুশোভিত শিরোদেশ যাঁর,
ধরিয়া আছেন যিনি ত্রিলোকের ভার;
সেই দেব দিগম্বর কৈবল্য-কুশল
করুন মোদের সদা পরম মঙ্গল!

( ৯ )

**प्रफुल्लनीलपङ्कजप्रपञ्चकालिमप्रभा- (३)**
**वलम्बिकण्ठकन्दलीरुचिप्रबद्धकन्धरम्।**
**स्मरच्छिदं पुरच्छिदं भवच्छिदं मखच्छिदं**
**गजच्छिदान्धकच्छिदं तमन्तकच्छिदं भजे॥ (४)**

৯।

প্রফুল্লনীলপঙ্কজপ্রপঞ্চকালিমপ্রভা-
বলম্বিকণ্ঠকন্দলীরুচিপ্রবদ্ধকন্ধরম্।
স্মরচ্ছিদং পুরচ্ছিদং ভবচ্ছিদং মখচ্ছিদং
গজচ্ছিদান্ধকচ্ছিদং তমন্তকচ্ছিদং ভজে॥

প্রস্ফুটিত-নীলপদ্ম-সমূহের মত
নীলবর্ণে কণ্ঠ যাঁর শোভে অবিরত;
ভস্ম করিলেন যিনি দুরন্ত মদন,
ত্রিপুর-নাশের যিনি বিশেষ কারণ;
যাঁহার কৃপায় নাহি থাকে ভব-ভয়,
করিয়া ছিলেন যিনি দক্ষযজ্ঞ লয়;

(३) "प्रफुल्लनीलपङ्कजप्रपञ्चकालिमच्छटा-
विडम्बिकण्ठकन्धरारुचिप्रबन्धकन्धरम्।" इति पाठान्तरम्।

(४) "गजच्छिदान्धकच्छिदं" इत्यपि पाठः।

দুষ্ট গজাসুরে যিনি মারিলেন প্রাণে,
অন্ধক-রিপুরে যিনি বধিলেন রণে;
যম-ভয়-বিনাশের যিনিই কারণ,
ভক্তিভরে ভজি সেই শিবের চরণ!

( १० )

अखर्व्वसर्व्वमङ्गलाकलाकदम्बमञ्जरी-
रसप्रवाहमाधुरीविजृम्भणामधुव्रतम् ।
स्मरान्तकं पुरान्तकं भवान्तकं मखान्तकं
गजान्तकान्धकान्तकं तमन्तकान्तकं भजे ॥

( ১০ )

অখর্ব্বসর্ব্বমঙ্গলাকলাকদম্বমঞ্জরী-
রসপ্রবাহমাধুরীবিজৃম্ভণামধুব্রতম্।
স্মরান্তকং পুরান্তকং ভবান্তকং মখান্তকং
গজান্তকান্ধকান্তকং তমন্তকান্তকং ভজে॥

যিনি সর্ব্ব-মঙ্গলার চৌষট্টি কলার
মঞ্জরী মধুর-রসে ভৃঙ্গ অনিবার;
ভস্ম করিলেন যিনি দুরন্ত মদন,
ত্রিপুর-নাশের যিনি পরম কারণ;
বিনাশ করিয়া দেন যিনি ভব-ভয়,
করিয়া ছিলেন যিনি দক্ষযজ্ঞ লয়;
দুষ্ট গজাসুরে যিনি বধিলেন প্রাণে,
অন্ধক-রিপুরে যিনি মারিলেন রণে;
যম-রাজকেও যিনি করেন নিধন,
ভক্তিভরে ভজি সেই শিবের চরণ!

( ११ )

जयत्वदभ्रविभ्रमभ्रमद्भुजङ्गमश्वसद्-
विनिर्गमत्क्रमस्फुरत्करालभालहव्यवाट् । (५)

---

(५) "जयत्वदभ्रविभ्रमभ्रमद्भुजङ्गमस्फुरद्-
धगद्धगद्विनिर्गमत्करालभालहव्यवाट् ।" इति वा पाठः ।

**धिमिन्धिमिन्धिमिन्ध्वनन्मृदङ्गतुङ्गमङ्गल (६)**
**ध्वनिक्रमप्रवर्त्तितप्रचण्डताण्डवः शिवः ॥**

( ১১ )

জয়ত্যদভ্রবিভ্রমভ্রমদ্ভুজঙ্গমশ্বসদ্-
বিনির্গম ক্রমস্ফুরৎকরালভালহব্যবাট্ ।
ধিমিদ্ধিমিদ্ধিমিদ্ধ্বনন্মৃদঙ্গতুঙ্গমঙ্গল-
ধ্বনিক্রমপ্রবর্ত্তিতপ্রচণ্ডতাণ্ডবঃ শিবঃ ॥

পরম-প্রবল-বেগে ভুজঙ্গ-নিকর
ভ্রমণ করিয়া সদা জটার ভিতর
নিশ্বাস প্রশ্বাস দীর্ঘ ধরি' অবিরল
ভীষণ করেছে যাঁর ললাট-অনল ;
লইয়া মৃদঙ্গ যিনি মঙ্গল-কারণ
ধিম্ ধিম্ ধিম্ ধ্বনি করি' অনুক্ষণ
ধরেন তাণ্ডব-নৃত্য হইয়া তন্ময়,
জয় জয় জয় সেই শঙ্করের জয় !

( ১২ )

**दृषद्विचित्रतल्पयोर्भुजङ्गमौक्तिकस्रजो-**
**गरिष्ठरत्नलोष्टयोः सुहृद्विपक्षपक्षयोः ।**
**तृणारविन्दचक्षुषोः प्रजामहीमहेन्द्रयोः**
**समप्रवृत्तिकः कदा सदाशिवं भजाम्यहम् ॥ (৩)**

( ১২ )

দৃষদ্বিচিত্রতল্পয়োর্ভুজঙ্গমৌক্তিকস্রজো-
র্গরিষ্ঠরত্নলোষ্টয়োঃ সুহৃদ্বিপক্ষপক্ষয়োঃ ।
তৃণারবিন্দচক্ষুষোঃ প্রজামহীমহেন্দ্রয়োঃ
সমপ্রবৃত্তিকঃ কদা সদাশিবং ভজাম্যহম্ ॥

(६) "धिमिद्धिमिद्धिमिध्वनन्मृदङ्गतुङ्गमङ्गल—" इत्यपि पाठः ।

(৩) "समं प्रवर्त्तयन् मनः कदा सदाशिवं भजे" इति पाठान्तरम्

কিবা সে প্রস্তর, কিবা রম্য শয্যা আর,
কিবা সর্প, কিবা আর রম্য মুক্তাহার,
কিবা লোষ্ট্র, কিবা আর অমূল্য রতন,
কিবা শত্রু, কিবা আর মিত্র যেই জন,
কিবা তৃণ, কিবা আর সুন্দরী রমণী,
কিবা প্রজা, কিবা আর নৃপ-শিরোমণি,—
এই সবে সমভাবে হেরি' সর্ব্বক্ষণ
কবে সেই শঙ্করের পূজিব চরণ।

( ১২ )

**कदा निलिम्पनिर्झरीनिकुञ्जकोटरे वसन्**
**विमुक्तदुर्मतिः सदा शिरःस्थमञ्जलिं वहन् ।**
**विलोललोललोचनाललामभाललग्नकं (८)**
**शिवेति मन्त्रमुच्चरन् सदा सुखी भवाम्यहम् ॥**

( ১৩ )

কদা নিলিম্পনির্ঝরীনিকুঞ্জকোটরে বসন্
বিমুক্তদুর্মতিঃ সদা শিরঃস্থমঞ্জলিং বহন্।
বিলোললোললোচনাললামভাললগ্নকং
শিবেতি মন্ত্রমুচ্চরন্ সদা সুখী ভবাম্যহম্॥

সুরধুনী-তীরবর্ত্তি-নিকুঞ্জ ভিতরে
বসতি করিয়া আমি মহা-ভক্তি-ভরে,
পরিহার করি' মোর দুর্ম্মতি প্রবল
মস্তকে অঞ্জলি-পুট ধরি' অবিরল,
রমণীর শিরোমণি দেবী অম্বিকার
কপালে যে শিব মন্ত্র লেখা অনিবার,
কবে সেই শিব-মন্ত্র করি' উচ্চারণ
পরম নির্ম্মল সুখে যাপিব জীবন!

---

(८) "विमुक्तलोललोचनो ललामभाललग्नकः", "विमुक्तलोललोचनाललामभाल-लग्नकः" इत्यपि पाठौ दृश्येते ।

( १४ )

निलिम्पनाथनागरीकदम्बमौलिमल्लिका-
निगुम्फनिर्भरक्षरन्मधूर्म्मिकामनोहरः । (८)
तनोतु नो मनोमुदं विनोदिनीमहर्निशं
परश्रियः परं पदं तदङ्गजत्विषां चयः ॥

( ১৪ )

নিলিম্পনাথনাগরীকদম্বমৌলিমল্লিকা-
নিগুম্ফনির্ভরক্ষরন্মধূর্ম্মিকামনোহরঃ ।
তনোতু নো মনোমুদং বিনোদিনীমহর্নিশং
পরশ্রিয়ঃ পরং পদং তদঙ্গজত্বিষাং চয়ঃ ।

দেবরাজ বাসবের অপ্সরো-নিকর
বিনত-মস্তকে শিব-চরণ উপর
প্রণাম করেন যবে ভক্তি-ভরে গিয়া,
তাঁদের মল্লিকা-মধু-তরঙ্গ লাগিয়া
শিবের দেহের বর্ণ করে মনোহর;
যে বর্ণে ভক্তের হয় শুভ নিরন্তর,
দিবানিশি সেই তাঁর সুন্দর বরণ
করে যেন আমাদের আনন্দ-বর্দ্ধন !

( १५ )

प्रचण्डवाडवानलप्रभाशुभप्रचारिणी
महाष्टसिद्धिकामिनीजनावहूतजल्पना ।
विमुक्तवामलोचनाविवाहकालिकध्वनिः
शिवेति मन्त्रभूषणा जगज्जयाय जायताम् ॥

( ১৫ )

প্রচণ্ডবাড়বানলপ্রভাশুভপ্রচারিণী
মহাষ্টসিদ্ধিকামিনীজনাবহূতজল্পনা ।

---

(८) "मधूलिकामनोहरः", "मल्लिकामनोहरः" इत्यपि पाठान्तरं वर्त्तते ।

৪

বিমুক্তবামলোচনাবিবাহকালিকধ্বনিঃ
শিবেতিমন্ত্রভূষণা জগজ্জয়ায় জায়তাম্ ॥

প্রচণ্ড-বাড়বানল-সম অমঙ্গল
বিনষ্ট করিয়া দেয় যাহা অবিরল;
অণিমাদি-অষ্টবিধ-সিদ্ধি-প্রদায়িনী
ব্রহ্মাণী-প্রভৃতি যত সুর-সীমন্তিনী,
আনন্দ-সাগর-তলে হইয়া মগন
করিয়াছিলেন যাহা মুখে উচ্চারণ;
সুলোচনা পার্ব্বতীর বিবাহ-সময়
সেই "শিব-শিব"-মন্ত্র-ধ্বনি শিবময়
চতুর্দ্দিকে পরিব্যাপ্ত হ'য়ে সর্ব্বক্ষণ
আমার ত্রিলোক-জয়ে হউক কারণ!

( १६ )

इमं हि नित्यमेवमुक्तमुत्तमोत्तमं स्तवं
पठन् स्मरन् ब्रुवन् नरो विशुद्धिमेति सन्ततम् ।
हरे गुरौ सुभक्तिमाशु याति नान्यथा गतिं
विमोहनं हि देहिनां सुशङ्करस्य चिन्तनम् ॥

( ১৬ )

ইমং হি নিত্যমেবমুক্তমুত্তমোত্তমং স্তবং
পঠন্ স্মরন্ ব্রুবন্ নরো বিশুদ্ধিমেতি সন্ততম্।
হরে গুরৌ সুভক্তিমাশু যাতি নান্যথা গতিং
বিমোহনং হি দেহিনাং সুশঙ্করস্য চিন্তনম্॥

এ "শিব-তাণ্ডব-স্তব" রাবণ-রচিত,
পরম উত্তম স্তব নাহি যার মত;
গ্রন্থ দেখি' ইহা নিত্য পঠিতে পঠিতে,
স্মরিতে স্মরিতে কিংবা বলিতে বলিতে,
চিত্ত-শুদ্ধি পায় লোক, জানিও নিশ্চয়,
শিব-পদে ভক্তি রাখে,—অন্যথা না হয়।

যেই জন শিব-চিন্তা করে অবিরত,
নিশ্চয় হইবে তার মন বিমোহিত !

( १७ )

**पूजावसानसमये दशवक्त्रगीतं**
**यः शम्भुपूजनमिदं पठति प्रदोषे ।**
**तस्य स्थिरां रथगजेन्द्रतुरङ्गयुक्तां**
**लक्ष्मीं सदैव सुमुखीं प्रददाति शम्भुः ॥**

( ১৭ )

পূজাবসানসময়ে দশবক্ত্রগীতং
যঃ শম্ভুপূজনমিদং পঠতি প্রদোষে ।
তস্য স্থিরাং রথগজেন্দ্রতুরঙ্গযুক্তাং
লক্ষ্মীং সদৈব সুমুখীং প্রদদাতি শম্ভুঃ ॥

এ "শিব-তাণ্ডব-স্তোত্র" রাবণ-রচিত
পূজাশেষে যেই জন হ'য়ে অবহিত
সন্ধ্যার সময় নিত্য করে উচ্চারণ,
তার প্রতি সুপ্রসন্ন হন ত্রিলোচন ।
কিবা অশ্ব, গজ, রথ,– শম্ভুর কৃপায়—
সেই জন সুনিশ্চয় পাইবে ধরায় !

---

## दारिद्र्यदहन-शिव-स्तवः

**( वशिष्ठ-रचितः )**

## দারিদ্র্যদহন-শিব-স্তবঃ

( বশিষ্ঠ-রচিতঃ )

( १ )

**विश्वेश्वराय नरकार्णवतारणाय**
**कर्णामृताय शशिशेखरधारणाय**

**कर्पूरकान्तिधवलाय जटाधराय**
**दारिद्र्यदुःखदहनाय नमः शिवाय ॥**

( ১ )

বিশ্বেশ্বরায় নরকার্ণবতারণায়
কর্ণামৃতায় শশিশেখরধারণায় ।
কর্পূরকান্তিধবলায় জটাধরায়
দারিদ্র্যদুঃখদহনায় নমঃ শিবায় ॥

ব্রহ্মাণ্ড-পালন নিত্য-নরক-নাশন,
কর্ণামৃত-প্রবহন শশাঙ্ক-ভূষণ,
কর্পূর-বরণ জটাজূট-বিভূষণ,
নমি শিব ! তুমি দেব দারিদ্র্য-দহন ।

( २ )

**गौरीप्रियाय रजनीशकलाधराय**
**कालान्तकाय भुजगाधिपकङ्कणाय ।**
**गङ्गाधराय गजराजविमर्दनाय**
**दारिद्र्यदुःखदहनाय नमः शिवाय ॥**

( ২ )

গৌরীপ্রিয়ায় রজনীশকলাধরায়
কালান্তকায় ভুজগাধিপকঙ্কনায়
গঙ্গাধরায় গজরাজবিমর্দ্দনায়
দারিদ্র্যদুঃখদহনায় নমঃ শিবায় ॥

গৌরী-প্রিয়-ধন চন্দ্র-কলা-বিভূষণ,
কাল-ভয়-বিনাশন ভুজঙ্গ-কঙ্কণ,
জাহ্নবী-ভূষণ গজ-রাজ-বিমর্দ্দন,
নমি শিব ! তুমি দেব দারিদ্র্য-দহন ।

( ३ )

**भक्तिप्रियाय भवरोगभयापहाय**
**उग्राय दुर्गभवसागरतारणाय ।**

**ज्योतिर्मयाय हरिनामसुनृत्यकाय**
**दारिद्र्यदुःखदहनाय नमः शिवाय ॥**

( ৩ )

ভক্তিপ্রিয়ায় ভবরোগভয়াপহায়
উগ্রায় দুর্গভবসাগরতারণায় ।
জ্যোতির্ময়ায় হরিনামসুনৃত্যকায়
দারিদ্র্যদুঃখদহনায় নমঃ শিবায় ॥

ভক্তি-প্রিয় ভব-রোগ-ভয়-বিনাশন,
উগ্র সুদুর্গম-ভব-সাগর-তারণ,
জ্যোতির্ময়, হরিনামে নৃত্য-পরায়ণ,
নমি শিব! তুমি দেব দারিদ্র্য-দহন।

( ४ )

**चर्माम्बराय शवभस्मविलेपनाय**
**भालेक्षणाय मणिकुण्डलमण्डिताय ।**
**मञ्जीरपादयुगलाय जटाधराय**
**दारिद्र्यदुःखदहनाय नमः शिवाय ॥**

( ৪ )

চর্ম্মাম্বরায় শবভস্মবিলেপনায়
ভালেক্ষণায় মণিকুণ্ডলমণ্ডিতায় ।
মঞ্জীরপাদযুগলায় জটাধরায়
দারিদ্র্যদুঃখদহনায় নমঃ শিবায় ॥

অজিন-বসন চিতা-ভস্ম-বিলেপন,
ললাট-নয়ন মণি-কুণ্ডল-মণ্ডন,
নূপুর-চরণ জটা-জূট-সুশোভন
নমি শিব! তুমি দেব দারিদ্র্য-দহন।

( ५ )

**पञ्चाननाय फणिराजविभूषणाय**
**हेमांशुकाय भुवनत्रयमण्डिताय ।**

আনন্দভূমিবরদায় তমোময়ায়
দারিদ্র্যদুঃখদহনায় নমঃ শিবায় ॥

( ৫ )

পঞ্চাননায় ফণিরাজবিভূষণায়
হেমাংশুকায় ভুবনত্রয়মণ্ডিতায় ।
আনন্দভূমিবরদায় তমোময়ায়
দারিদ্র্যদুঃখদহনায় নমঃ শিবায় ॥

পঞ্চানন ফণি-রাজ-রম্য-বিভূষণ,
সুবর্ণ-বসন ত্রিভুবন-বিমণ্ডন,
তমোময় নিত্যানন্দ-স্থান-বিতরণ,
নমি শিব! তুমি দেব দারিদ্র্য-দহন।

( ৬ )

ভানুপ্রিয়ায় ভবসাগরতারণায়
কালান্তকায় কমলাসনপূজিতায় ।
নেত্রত্রয়ায় শুভলক্ষণলক্ষিতায়
দারিদ্র্যদুঃখদহনায় নমঃ শিবায় ॥

( ৬ )

ভানুপ্রিয়ায় ভবসাগরতারণায়
কালান্তকায় কমলাসনপূজিতায় ।
নেত্রত্রয়ায় শুভলক্ষণলক্ষিতায়
দারিদ্র্যদুঃখদহনায় নমঃ শিবায় ॥

সূর্য্য-প্রিয়-ধন ভব-সাগর-তারণ,
বিরিঞ্চি-বাঞ্ছিত-ধন যম-নিসূদন,
ত্রিলোচন বিলক্ষিত-সুন্দর-লক্ষণ,
নমি শিব! তুমি দেব দারিদ্র্য-দহন

( ৭ )

রামপ্রিয়ায় রঘুনাথবরপ্রদায়
নাগপ্রিয়ায় নরকার্ণবতারণায় ।

**পুণ্যেষু পুণ্যভরিতায় সুরার্চ্চিতায়**
**দারিদ্র্যদুঃখদহনায় নমঃ শিবায়॥**

( ৭ )

রামপ্রিয়ায় রঘুনাথবরপ্রদায়
নাগপ্রিয়ায় নরকার্ণবতারণায়।
পুণ্যেষু পুণ্যভরিতায় সুরার্চ্চিতায়
দারিদ্র্যদুঃখদহনায় নমঃ শিবায়॥

রামচন্দ্র-বর-প্রদ রাম-প্রিয়-ধন,
সর্প-প্রিয়-ধন নিত্য-নরক-নাশন,
পুণ্য হ'তে পুণ্যবান্, দেবার্চ্চিত-ধন,
নমি শিব! তুমি দেব দারিদ্র্য-দহন।

( ৮ )

**মুক্তীশ্বরায় ফলদায় গণেশ্বরায়**
**গীতপ্রিয়ায় বৃষভেশ্বরবাহনায়।**
**মাতঙ্গচর্ম্মবসনায় মহেশ্বরায়**
**দারিদ্র্যদুঃখদহনায় নমঃ শিবায়॥**

( ৮ )

মুক্তীশ্বরায় ফলদায় গণেশ্বরায়
গীতপ্রিয়ায় বৃষভেশ্বরবাহনায়।
মাতঙ্গচর্ম্মবসনায় মহেশ্বরায়
দারিদ্র্যদুঃখদহনায় নমঃ শিবায়॥

মুক্তীশ্বর ফলপ্রদ প্রমথ-পালন,
সঙ্গীত-পরম-ধন বৃষভ-বাহন,
মহেশ্বর হস্তি-চর্ম্ম-শোভন-ভূষণ,
নমি শিব! তুমি দেব দারিদ্র্য-দহন।

( ९ )

वशिष्ठेन कृतं स्तोत्रं सर्व्वरोगनिवारणम्।
सर्व्वसम्पत्करं शीघ्रं पुत्रपौत्रादिवर्द्धनम्।
त्रिसन्ध्यं यः पठेन्नित्यं स हि स्वर्गमवाप्नुयात्॥

( ৯ )

বশিষ্ঠেন কৃতং স্তোত্রং সর্ব্বরোগনিবারণম্।
সর্ব্বসম্পৎকরং শীঘ্রং পুত্রপৌত্রাদিবর্দ্ধনম্।
ত্রিসন্ধ্যং যঃ পঠেন্নিত্যং স হি স্বর্গমবাপ্নুয়াৎ॥

বশিষ্ঠ-রচিত সর্ব্ব-রোগ-নিবারণ,
সর্ব্ব-সুখ-কর পুত্র-পৌত্রাদি-বর্দ্ধন,
ত্রিসন্ধ্য যে পাঠ করে এই শ্লোক-চয়,
স্বর্গধামে সেই জন যাইবে নিশ্চয়!

## शिवापराध-क्षमापन-स्तवः

( शङ्कराचार्य्य-विरचितः )

## শিবাপরাধ-ক্ষমাপন-স্তবঃ

( শঙ্করাচার্য্য-বিরচিতঃ )

( १ )

आदौ कर्म्मप्रसङ्गात् कलयति कलुषं मातृकुक्षौ स्थितं मां (१)
विण्मूत्रामेध्यमध्ये क्वथयति नितरां जाठरो जातवेदाः। (२)
यद् यद् वा तत्र दुःखं व्यथयति सततं शक्यते केन वक्तुं
क्षन्तव्यो मेऽपराधः शिव शिव शिव भोः श्रीमहादेव शम्भो॥

(१) "स्थितः सन्", "स्थितस्य" च इत्यपि पाठौ।
(२) "व्यथयति नितरां" इति पाठान्तरम्।

( ১ )

আদৌ কর্ম্মপ্রসঙ্গাৎ কলয়তি কলুষং মাতৃকুক্ষৌ স্থিতং মাং
বিণ্মূত্রামেধ্যমধ্যে কথয়তি নিতরাং জাঠরো জাতবেদাঃ ।
যদ্ যদ্ বা তত্র দুঃখং ব্যথয়তি সততং শক্যতে কেন বক্তুং
ক্ষন্তব্যো মেঽপরাধঃ শিব শিব শিব ভোঃ শ্রীমহাদেব শম্ভো ॥

পূর্ব্বজন্মে করিয়াছি পাপ অগণন,
তাই মাতৃগর্ভে জন্ম করিনু গ্রহণ ।
বিষ্ঠা-মূত্র-মধ্যে বাস করি' অবিরত
জঠর-অনল-জ্বালা সহিয়াছি কত !
যত কষ্ট পাইয়াছি তথা অনুক্ষণ,
বর্ণন করিবে তাহা,—হেন কোন্ জন ?
শিব শিব শিব শম্ভো ওহে মহেশ্বর !
ক্ষম মম অপরাধ করুণা-সাগর ।

( २ )

बाल्ये दुःखातिरेको मललुलितवपुः स्तन्यपाने पिपासा
नो शक्यं चेन्द्रियेभ्यो भवगुणजनिता जन्तवो मां तुदन्ति । (२)
नानारोगोत्थदुःखादुदरपरवशः शङ्करं न स्मरामि
क्षन्तव्यो मेऽपराधः शिव शिव शिव भोः श्रीमहादेव शम्भो ॥

( ২ )

বাল্যে দুঃখাতিরেকো মললুলিতবপুঃ স্তন্যপানে পিপাসা
নো শক্যং চেন্দ্রিয়েভ্যো ভবগুণজনিতা জন্তবো মাং তুদন্তি ।
নানারোগোত্থদুঃখাদুদরপরবশঃ শঙ্করং ন স্মরামি
ক্ষন্তব্যো মেঽপরাধঃ শিব শিব শিব ভোঃ শ্রীমহাদেব শম্ভো ॥

বাল্যে দুঃখ-যুত, মলে মর্দ্দিত-শরীর,
স্তন্য-পান হেতু কত হ'য়েছি অধীর ।
ইন্দ্রিয় থাকিতে ছিনু জড়ের মতন,
পিপীলিকা-মশকাদি করিত দংশন ।

(२) "भवगुणजनिता जन्तवः" इत्यस्य प्रकृतार्थो बुधैश्चिन्त्यः ।

বিষম ব্যাধির জ্বালা, ক্ষুধায় কাতর,
তাই নাহি স্মরিয়াছি তোমায় শঙ্কর ।
শিব শিব শিব শম্ভো ওহে মহেশ্বর !
ক্ষম মম অপরাধ করুণা-সাগর ।

( ३ )

प्रौढ़ोऽहं यौवनस्थो विषयविषधरैः पञ्चभिर्म्मर्मसन्धौ
दष्टो नष्टो विवेकः सुतधनयुवतिस्वादसौख्ये निषण्णः ।
शेषे चिन्ताविहीनं मम हृदयमहो मानगर्व्वाधिरूढं (४)
क्षन्तव्यो मेऽपराधः शिव शिव शिव भोः श्रीमहादेव शम्भो ॥

( ৩ )

প্রৌঢ়োঽহং যৌবনস্থো বিষয়বিষধরৈঃ পঞ্চভির্ম্মর্ম্মসন্ধৌ
দষ্টো নষ্টো বিবেকঃ সুতধনযুবতিস্বাদসৌখ্যে নিষণ্ণঃ ।
শেষে চিন্তাবিহীনং মম হৃদয়মহো মানগর্ব্বাধিরূঢ়ং
ক্ষন্তব্যো মেঽপরাধঃ শিব শিব শিব ভোঃ শ্রীমহাদেব শম্ভো ॥

আসিলে যৌবন, পঞ্চ বিষয়-ভুজঙ্গ
মর্ম্মে মর্ম্মে দংশে দিল এই মোর অঙ্গ ।
লইয়া যুবতী নারী, ল'য়ে পুত্র ধন,
যা ছিল বিবেক-বুদ্ধি, দিনু বিসর্জ্জন !
মানে গর্ব্বে ভ'রে চিন্তা না করিল মন,
শেষে আমি প্রৌঢ় হ'য়ে পড়িনু এখন ।
শিব শিব শিব শম্ভো ওহে মহেশ্বর !
ক্ষম মম অপরাধ করুণা-সাগর ।

( ४ )

वार्द्धक्ये चेन्द्रियाणां विगतगतिमतिश्चाधिदैवादितापैः
पापै रोगैर्वियोगैस्त्वनवसितवपुः प्रौढ़िहीनञ्च दीनम् ।
मिथ्यामोहाभिलाषैर्भ्रमति मम मनो धूर्जटेर्ध्यानशून्यं
क्षन्तव्यो मेऽपराधः शिव शिव शिव भोः श्रीमहादेव शम्भो ॥

(४) "शेषेचिन्ताविहीनं" इत्यस्य समस्तपदस्य पाठान्तरस्य व्याकरणासङ्गतिः सुधीभिश्चिन्तनीया ।

( ৪ )

বার্দ্ধক্যে চেন্দ্রিয়াণাং বিগতগতিমতিশ্চাধিদৈবাদিতাপৈঃ
পাপৈ রোগৈর্বিয়োগৈস্ত্বনবসিতবপুঃ প্রৌঢ়িহীনঞ্চ দীনম্ ।
মিথ্যামোহাভিলাষৈর্ভ্রমতি মম মনো ধূর্জটের্ধ্যানশূন্যং
ক্ষন্তব্যো মেঽপরাধঃ শিব শিব শিব ভোঃ শ্রীমহাদেব শম্ভো ॥

প্রৌঢ়কাল চ'লে গেল, বার্দ্ধক্য আসিল,
সমস্ত ইন্দ্রিয় মোর শিথিল হইল !
কিবা মোর মতি, আর কিবা মোর গতি,
হইয়া পড়িল শেষে বলহীন অতি ।
ত্রিতাপ বিয়োগ রোগ পাপ সমুদয়
সহিয়াও এ দেহের নাহি হ'লো ক্ষয় !
ক্রমে ক্রমে এই দেহ হইল কাতর,
উত্তম-সামর্থ্য-হীন হ'লো অতঃপর ।
মিথ্যা-মোহ-অভিলাষে করিয়া ভ্রমণ
না করিল তব চিন্তা কভু মোর মন ।
শিব শিব শিব শম্ভো ওহে মহেশ্বর !
ক্ষম মম অপরাধ করুণা-সাগর ।

( ५ )

नो शक्यं स्मार्त्तकर्म्म प्रतिपदगहनं प्रत्यवायाकुलाख्यं
श्रौते वार्त्ता कथं मे द्विजकुलविहिते ब्रह्ममार्गे स्मरारे ।
नास्था धर्म्मे विचारः श्रवणमननयोः किं निदिध्यासितव्यं
क्षन्तव्यो मेऽपराधः शिव शिव शिव भोः श्रीमहादेव शम्भो ॥

( ৫ )

নো শক্যং স্মার্ত্তকর্ম্ম প্রতিপদগহনং প্রত্যবায়াকুলাখ্যং
শ্রৌতে বার্ত্তা কথং মে দ্বিজকুলবিহিতে ব্রহ্মমার্গে স্মরারে ।
নাস্থা ধর্ম্মে বিচারঃ শ্রবণমননয়োঃ কিং নিদিধ্যাসিতব্যং
ক্ষন্তব্যো মেঽপরাধঃ শিব শিব শিব ভোঃ শ্রীমহাদেব শম্ভো ॥

স্মৃতি-শাস্ত্র-মত কর্ম্ম কঠিন ধরায়,
পদে পদে প্রত্যবায় না করিলে তায় ।
দ্বিজোচিত ব্রহ্মমার্গ বেদ-শাস্ত্র-সার,
না হইল এই সব কিছুই আমার ।
শুনিতে চিন্তিতে ধর্ম্ম-কথা নাহি চাই,
কিবা ফল তবে ধ্যান করিয়া সদাই ?
শিব শিব শিব শম্ভো ওহে মহেশ্বর !
ক্ষম মম অপরাধ করুণা-সাগর ।

( ५ )

स्नात्वा प्रत्यूषकाले स्नपनविधिविधौ नाहृतं गाङ्गतोयं
पूजार्थं वा कदाचित् पृथुतरगहनात् खण्डबिल्वीदलानि ।
नानीता पद्ममाला सरसि विकसिता गन्धधूपौ त्वदर्थं
क्षन्तव्यो मेऽपराधः शिव शिव शिव भोः श्रीमहादेव शम्भो ॥

( ৬ )

স্নাত্বা প্রত্যূষকালে স্নপনবিধিবিধৌ নাহৃতং গাঙ্গতোয়ং
পূজার্থং বা কদাচিৎ পৃথুতরগহনাৎ খণ্ডবিল্বীদলানি ।
নানীতা পদ্মমালা সরসি বিকসিতা গন্ধধূপৌ ত্বদর্থং
ক্ষন্তব্যো মেঽপরাধঃ শিব শিব শিব ভোঃ শ্রীমহাদেব শম্ভো ॥

প্রত্যূষে করিয়া স্নান, তব স্নান তরে
না আনিনু গঙ্গাজল কভু ভক্তিভরে ।
অতি সুদুর্গম বন সন্ধান করিয়া
না আনিনু বিল্বপত্র পূজার লাগিয়া ।
কিবা ঘৃষ্ট-চন্দনাদি, ধূপ সুবাসিত,
কিবা পদ্ম-পুষ্প সরোবরে বিকসিত,
তোমার পূজার লাগি, ওহে ত্রিলোচন !
এই সব করি নাই কভু আনয়ন ।
শিব শিব শিব শম্ভো ওহে মহেশ্বর !
ক্ষম মম অপরাধ করুণা-সাগর ।

( ৭ )

दुग्धैर्मध्वाज्ययुक्तैर्दधिसितसहितैः स्नापितं नैव लिङ्गं
नो लिप्तं चन्दनाद्यैः कनकविरचितं पूजितं न प्रसूनैः।
धूपैः कर्पूरदीपैर्विविधरसयुतैर्नापि भक्ष्योपहारैः
क्षन्तव्यो मेऽपराधः शिव शिव शिव भोः श्रीमहादेव शम्भो॥

( ৭ )

দুগ্ধৈর্মধ্বাজ্যযুক্তৈর্দধিসিতসহিতৈঃ স্নাপিতং নৈব লিঙ্গং
নো লিপ্তং চন্দনাদ্যৈঃ কনকবিরচিতং পূজিতং ন প্রসূনৈঃ।
ধূপৈঃ কর্পূরদীপৈর্বিবিধরসযুতৈর্নাপি ভক্ষ্যোপহারৈঃ
ক্ষন্তব্যো মেঽপরাধঃ শিব শিব শিব ভোঃ শ্রীমহাদেব শম্ভো॥

দুগ্ধ মধু ঘৃত দধি শর্করা লইয়া
নাহি দিনু লিঙ্গ তব স্নান করাইয়া।
কনক-রচিত লিঙ্গে লেপিয়া চন্দন
কিংবা পুষ্প দিয়া নাহি করিনু পূজন।
না দিনু সুরস ভক্ষ্য-দ্রব্য-উপহার,
না দিনু কর্পূর-দীপ কিংবা ধূপ আর।
শিব শিব শিব শম্ভো ওহে মহেশ্বর!
ক্ষম মম অপরাধ করুণা-সাগর।

( ৮ )

गङ्गातीरेऽप्युषित्वा दलकुसुमफलैः क्षालितैर्गाङ्गतोयै-
र्गाङ्गं निर्म्माय लिङ्गं शतशतशतकं नार्च्चितं भूतले मे।
नो लिङ्गं गेहमध्ये धरणितलगतैर्मृत्तिकागोमयैर्वा
क्षन्तव्यो मेऽपराधः शिव शिव शिव भोः श्रीमहादेव शम्भो॥

( ৮ )

গঙ্গাতীরেঽপ্যুষিত্বা দলকুসুমফলৈঃ ক্ষালিতৈর্গাঙ্গতোয়ৈ-
র্গাঙ্গং নির্ম্মায় লিঙ্গং শতশতশতকং নার্চ্চিতং ভূতলে মে।
নো লিঙ্গং গেহমধ্যে ধরণিতলগতৈর্মৃত্তিকাগোময়ৈর্বা
ক্ষন্তব্যো মেঽপরাধঃ শিব শিব শিব ভোঃ শ্রীমহাদেব শম্ভো॥

গঙ্গাতীরে করি বাস গঙ্গামাটী দিয়া
শত শত শিবলিঙ্গ নির্ম্মাণ করিয়া,
দিয়া পত্র-ফল-পুষ্প ধুয়ে গঙ্গাজলে
না করিনু পূজা তব আসিয়া ভূতলে।
কিংবা পৃথ্বী-তল-গত গোময় লইয়া
অথবা মৃত্তিকা দিয়া লিঙ্গ বিরচিয়া
অবস্থিতি করিয়াও গৃহের ভিতরে
না পূজিনু কভু তাহা আমি ভক্তিভরে।
শিব শিব শিব শম্ভো ওহে মহেশ্বর!
ক্ষম মম অপরাধ করুণা-সাগর।

( ९ )

ध्यात्वा चित्ते शिवाख्यं प्रचुरतरधनं नैव दत्तं द्विजेभ्यो
हव्यं ते लक्षसंख्यैर्हुतवहवदने नार्पितं बीजमन्त्रैः।
नो तप्तं गाङ्गतीरे व्रतजपनियमै रुद्रजाप्यैस्त्वदर्थं
क्षन्तव्यो मेऽपराधः शिव शिव शिव भोः श्रीमहादेव शम्भो ॥

( ৯ )

ধ্যাত্বা চিত্তে শিবাখ্যং প্রচুরতরধনং নৈব দত্তং দ্বিজেভ্যো
হব্যং তে লক্ষসংখ্যৈর্হুতবহবদনে নার্পিতং বীজমন্ত্রৈঃ।
নো তপ্তং গাঙ্গতীরে ব্রতজপনিয়মৈ রুদ্রজাপৈস্ত্বদর্থং
ক্ষন্তব্যো মেঽপরাধঃ শিব শিব শিব ভোঃ শ্রীমহাদেব শম্ভো ॥

একবার শিব নাম করিয়া স্মরণ
না করিনু ধনদান ব্রাহ্মণে কখন।
জপিতে জপিতে বীজমন্ত্র লক্ষবার
অনলে আহুতি নাহি দিনু একবার।
যথাবিধি রুদ্র-জপ করিয়া স্মরণ
গঙ্গাতীরে তপ নাহি করিনু কখন।
শিব শিব শিব শম্ভো ওহে মহেশ্বর!
ক্ষম মম অপরাধ করুণা-সাগর।

( १० )

स्थित्वा स्थाने सरोजे प्रणवमयमरुत्कुण्डले सूक्ष्ममार्गे
शान्ते स्वान्ते प्रलीने प्रकटितविभवे द्योतरूपे पराख्ये । (५)
लिङ्गं तद् ब्रह्मवाच्यं सकलमतिमतं नैव दृष्टं कदाचित्
क्षन्तव्यो मेऽपराधः शिव शिव शिव भोः श्रीमहादेव शम्भो ॥

( ১০ )

স্থিত্বা স্থানে সরোজে প্রণবময়মরুৎকুণ্ডলে সূক্ষ্মমার্গে
শান্তে স্বান্তে প্রলীনে প্রকটিতবিভবে দ্যোতরূপে পরাখ্যে।
লিঙ্গং তদ্ ব্রহ্মবাচ্যং সকলমতিমতং নৈব দৃষ্টং কদাচিৎ
ক্ষন্তব্যো মেঽপরাধঃ শিব শিব শিব ভোঃ শ্রীমহাদেব শম্ভো॥

পরম-প্রণবময়ী শক্তি কুণ্ডলিনী
রহেন সুষুম্না-মার্গে দিবস-যামিনী।
তাঁহারে সহস্র-দল পদ্মের উপরি
স্থাপন করিয়া আমি মহা যত্ন করি,
প্রকট-বিভব মহা-জ্যোতির্ম্ময়-রূপে
পরাখ্যে প্রশান্ত মন রাখি কোনরূপে,
কভু না হেরিনু এই জীবন ভিতরে
তব পূর্ণ-ব্রহ্ম-রূপ মন-প্রাণ ভ'রে।
শিব শিব শিব শম্ভো ওহে মহেশ্বর!
ক্ষম মম অপরাধ করুণা-সাগর।

( ११ )

नम्रो निःसङ्गशुद्धस्त्रिगुणविरहितो ध्वस्तमोहान्धकारो
नासाग्रे न्यस्तदृष्टिर्विगतभवगुणो नैव दृष्टः कदाचित् ।
उन्मत्तावस्थया त्वां विहतकलिमलं शङ्करं न स्मरामि
क्षन्तव्यो मेऽपराधः शिव शिव शिव भोः श्रीमहादेव शम्भो ॥

(५) "ज्योतिरूपे" इत्यस्य दुष्टसन्धिकस्य पाठान्तरस्य समाधानं चिन्त्यम् ।

( ১১ )

নগ্নো নিঃসঙ্গশুদ্ধস্ত্রিগুণবিরহিতো ধ্বস্তমোহান্ধকারো
নাসাগ্রে ন্যস্তদৃষ্টির্বিগতভবগুণো নৈব দৃষ্টঃ কদাচিৎ।
উন্মত্তাবস্থয়া ত্বাং বিহতকলিমলং শঙ্করং ন স্মরামি
ক্ষন্তব্যো মেঽপরাধঃ শিব শিব শিব ভোঃ শ্রীমহাদেব শম্ভো॥

উলঙ্গ নিঃসঙ্গ শুদ্ধ ত্রিগুণ-রহিত,
মোহ-পরিশূন্য ভব-গুণ-বিবর্জ্জিত,
ধ্যানকালে নাসারন্ধ্রে ন্যস্তদৃষ্টি তুমি,
হেন তব মূর্ত্তি নাহি হেরিলাম আমি।
হে শঙ্কর! কলি-কাল-পাপ-বিনাশন!
মত্ত হ'য়ে না করিনু তোমার স্মরণ।
শিব শিব শিব শম্ভো ওহে মহেশ্বর!
ক্ষম মম অপরাধ করুণা-সাগর।

( १२ )

चन्द्रोद्भासितशेखरे स्मरहरे गङ्गाधरे शङ्करे
सर्पैर्भूषितकण्ठकर्णविवरे नेत्रोत्थवैश्वानरे ।
दन्तित्वक्कृतसुन्दराम्बरधरे त्रैलोक्यसारे हरे
मोक्षार्थं कुरु चित्तवृत्तिमचलामन्यैस्तु किं कर्म्मभिः ॥

( ১২ )

চন্দ্রোদ্ভাসিতশেখরে স্মরহরে গঙ্গাধরে শঙ্করে
সর্পৈর্ভূষিতকণ্ঠকর্ণবিবরে নেত্রোত্থবৈশ্বানরে।
দন্তিত্বক্কৃতসুন্দরাম্বরধরে ত্রৈলোক্যসারে হরে
মোক্ষার্থং কুরু চিত্তবৃত্তিমচলামন্যৈস্ত কিং কর্ম্মভিঃ॥

স্মরহর গঙ্গাধর শশাঙ্ক-শেখর,
শঙ্কর ভুজঙ্গ-কণ্ঠ-শ্রবণ-বিবর,
নেত্র-বৈশ্বানর যিনি ক্ষেমঙ্কর হর,
ত্রিভুবন-সার করি-চর্ম্মাম্বর-ধর।
মোক্ষ হেতু পদে তাঁর স্থির রাখ মন,
অন্য কোন কর্ম্মে আর কিবা প্রয়োজন?

( १३ )

किं वाऽनेन धनेन वाजिकरिभिः प्राप्तेन राज्येन किं
किं वा पुत्रकलत्रमित्रपशुभिर्देहेन गेहेन किम् ।
ज्ञात्वैतत् क्षणभङ्गुरं सपदि रे त्याज्यं मनो दूरतः
स्वात्मार्थं गुरुवाक्यतो भज भज श्रीपार्वतीवल्लभम् ॥

( ১৩ )

কিং বাহনেন ধনেন বাজিকরিভিঃ প্রাপ্তেন রাজ্যেন কিং
কিং বা পুত্রকলত্রমিত্রপশুভির্দেহেন গেহেন কিম্ ।
জ্ঞাত্বৈতৎ ক্ষণভঙ্গুরং সপদি রে ত্যাজ্যং মনো দূরতঃ
স্বাত্মার্থং গুরুবাক্যতো ভজ ভজ শ্রীপার্ব্বতীবল্লভম্ ॥

হস্তি-অশ্ব-ধনে কিবা রহে প্রয়োজন ?
বিশাল সাম্রাজ্য ল'য়ে কি ফল কখন্ ?
পুত্র মিত্র কলত্র পশুতে কিবা হয় ?
দেহে গেহে প্রয়োজন কিবা আর রয় ?
এই সব ক্ষণস্থায়ী জানিয়া রে মন !
শীঘ্র দূর কর তাহা,—রেখো না কখন ।
আত্মোন্নতি-হেতু যদি গুরু-বাক্যে মতি,
ভজ ভজ ভজ সেই পার্ব্বতীর পতি !

( १४ )

आयुर्नश्यति पश्यतां प्रतिदिनं याति क्षयं यौवनं
प्रत्यायान्ति गताः पुनर्न दिवसाः कालो जगद्भक्षकः ।
लक्ष्मीस्तोयतरङ्गभङ्गचपला विद्युच्चलं जीवितं
तस्मान्मां शरणागतं शरणद त्वं रक्ष रक्षाधुना ॥

( ১৪ )

আয়ুর্নশ্যতি পশ্যতাং প্রতিদিনং যাতি ক্ষয়ং যৌবনং
প্রত্যায়ান্তি গতাঃ পুনর্ন দিবসাঃ কালো জগদ্ভক্ষকঃ ।
লক্ষ্মীস্তোয়তরঙ্গভঙ্গচপলা বিদ্যুচ্চলং জীবিতং
তস্মান্মাং শরণাগতং শরণদ ত্বং রক্ষ রক্ষাধুনা ॥

দেখিতে দেখিতে আয়ু যাইছে চলিয়া,
যৌবন যাইছে চলি,—দেখিনু ভাবিয়া ;
চলিয়া যাইছে দিন,—না ফিরিছে আর,
গ্রাস করিতেছে কাল জগৎ-সংসার ;
তরঙ্গের মত লক্ষ্মী অস্থির নিয়ত,
এ জীবন ক্ষণস্থায়ী বিদ্যুতের মত ;
বড়ই বিপদ্ মোর বিপদ্-শরণ !
রক্ষ রক্ষ রক্ষ মোরে, ওহে ত্রিলোচন !

( १५ )

वपु:प्रादुर्भावादनुमितमिदं जन्मनि पुरा
पुरारे न प्राय: क्वचिदपि भवन्तं प्रणतवान् ।
नमन् मुक्त: सम्प्रत्यहमतनुरग्रेऽप्यनतिभाक्
महेश क्षन्तव्यं तदिदमपराधद्वयमपि ॥

( ১৫ )

বপুঃপ্রাদুর্ভাবাদনুমিতমিদং জন্মনি পুরা
পুরারে ন প্রায়ঃ ক্বচিদপি ভবন্তং প্রণতবান্ ।
নমন্ মুক্তঃ সম্প্রত্যহমতনুরগ্রেঽপ্যনতিভাক্
মহেশ ক্ষন্তব্যং তদিদমপরাধদ্বয়মপি ॥

পূর্ব্বজন্মে এ দেহ যে ছিল বিদ্যমান,
এ জন্মে এ দেহ দেখি' হয় অনুমান ।
পূর্ব্বজন্মে হে শঙ্কর ! আসিয়া ধরায়
প্রণাম না করিয়াছি প্রায় হে তোমায় ।
এ জন্মে প্রণমি' হ'লো দেহের মোচন,
দেহ নাই,—কিসে করি প্রণাম এখন ?
দুই জন্মে দুই দোষ ক'রেছি শঙ্কর !
এখন ক্ষমিতে তাহা হও হে সত্বর !

( १६ )

करचरणकृतं वाक्कायजं कर्म्मजं वा
श्रवणनयनजं वा मानसं वापराधम् ।
विदितमविदितं वा सर्व्वमेतत् क्षमस्व
जय जय करुणाब्धे श्रीमहादेव शम्भो ॥

( ১৬ )

করচরণকৃতং বাক্‌কায়জং কর্ম্মজং বা
শ্রবণনয়নজং বা মানসং বাপরাধম্ ।
বিদিতমবিদিতং বা সর্ব্বমেতৎ ক্ষমস্ব
জয় জয় করুণাব্ধে শ্রীমহাদেব শম্ভো ॥

কায় মন বাক্য কর অথবা চরণে,
কার্য্যবশে কিংবা আর শ্রবণে নয়নে,
জানিয়াই হোগ্ কিংবা হোগ্ না জানিয়া
ক'রেছি যে সব পাপ ভ্রমেতে পড়িয়া,
সেই সব পাপ মোর ক্ষমহ সত্বর,
জয় জয় শিব শম্ভো করুণা-সাগর !

( १७ )

शान्तं पद्मासनस्थं शशधरमुकुटं पञ्चवक्त्रं त्रिनेत्रं
शूलं वज्रञ्च खड्गं परशुमपि वरं दक्षिणाङ्गे वहन्तम् ।
नागं पाशञ्च घण्टां डमरुकसहितं चाङ्कुशं वामभागे
नानालङ्कारदीप्तं स्फटिकमणिनिभं पार्व्वतीशं भजामि ॥

( ১৭ )

শান্তং পদ্মাসনস্থং শশধরমুকুটং পঞ্চবক্ত্রং ত্রিনেত্রং
শূলং বজ্রঞ্চ খড়্গং পরশুমপি বরং দক্ষিণাঙ্গে বহন্তম্ ।
নাগং পাশঞ্চ ঘণ্টাং ডমরুকসহিতং চাঙ্কুশং বামভাগে
নানালঙ্কারদীপ্তং স্ফটিকমণিনিভং পার্ব্বতীশং ভজামি ॥

যিনি শান্তি-নিকেতন, শশাঙ্ক-ভূষণ,
পদ্মাসন পঞ্চানন যিনি ত্রিলোচন;
ত্রিশূল পরশু খড়্গ পুনশ্চ কুলিশ
দক্ষিণাঙ্গে শোভা পায় যাঁর অহর্নিশ;
অঙ্কুশ ডমরু নাগ পাশ ঘণ্টা আর
মনোহর শোভা করে বামভাগে যাঁর;
স্ফটিক-সমান যিনি, ভূষণ-শোভন,
ভজি আমি নিত্য সেই পার্ব্বতী-রমণ!

( १८ )

वन्दे देवमुमापतिं सुरगुरुं वन्दे जगत्कारणं
वन्दे पन्नगभूषणं मृगधरं वन्दे पशूनां पतिम्।
वन्दे सूर्य्यशशाङ्कवह्निनयनं वन्दे मुकुन्दप्रियं
वन्दे भक्तजनाश्रयञ्च वरदं वन्दे शिवं शङ्करम्॥

( ১৮ )

বন্দে দেবমুমাপতিং সুরগুরুং বন্দে জগৎকারণং
বন্দে পন্নগভূষণং মৃগধরং বন্দে পশূনাং পতিম্।
বন্দে সূর্য্যশশাঙ্কবহ্নিনয়নং বন্দে মুকুন্দপ্রিয়ং
বন্দে ভক্তজনাশ্রয়ঞ্চ বরদং বন্দে শিবং শঙ্করম্॥

বন্দি উমাপতি, বন্দি সুর-শ্রেষ্ঠ-ধন,
বন্দি সর্ব্বক্ষণ সেই জগৎ-কারণ;
বন্দি মৃগধর, বন্দি পন্নগ-ভূষণ,
বন্দি সেই পশুপতি আমি অনুক্ষণ।
বন্দি সেই চন্দ্র-সূর্য্য-অনল-নয়ন,
বন্দি আমি নিত্য সেই হরি-প্রিয়-ধন!
বন্দি সেই ভক্ত-জন-পরম-শরণ,
বন্দি সে বরদ শিব মঙ্গল-কারণ।

( १९ )

गात्रं भस्मसितं सितञ्च हसितं हस्ते कपालं सितं
खट्वाङ्गञ्च सितं सितश्च वृषभः कर्णे सिते कुण्डले ।
गङ्गाफेनसिता जटा पशुपतेश्चन्द्रः सितो मूर्द्धनि
सोऽयं सर्व्वसितो ददातु विभवं पापक्षयं सर्व्वदा ॥

( ১৯ )

গাত্রং ভস্মসিতং সিতঞ্চ হসিতং হস্তে কপালং সিতং
খট্বাঙ্গঞ্চ সিতং সিতশ্চ বৃষভঃ কর্ণে সিতে কুণ্ডলে ।
গঙ্গাফেনসিতা জটা পশুপতেশ্চন্দ্রঃ সিতো মূর্দ্ধনি
সোঽয়ং সর্ব্বসিতো দদাতু বিভবং পাপক্ষয়ং সর্ব্বদা ॥

ভস্মে শুভ্র দেহ, শুভ্র সহাস্য-বদন,
নরের কপাল শুভ্র করে অনুক্ষণ,
সুন্দর খট্বাঙ্গ শুভ্র শোভে অবিরল,
শুভ্র বৃষ, শুভ্র দুটী কর্ণের কুণ্ডল,
শুভ্র গঙ্গাজল-ফেন, শুভ্র জটা-ভার,
ভালে শুভ্র চন্দ্রদেব শোভে অনিবার,
শুভ্র বস্তু ল'য়ে যাঁর প্রীতি সর্ব্বক্ষণ,
সেই শিব দিন সদা পাপনাশী ধন !

---

# तृतीय-तरङ्गः (विष्णु-स्तवः)

## তৃতীয়-তরঙ্গঃ (বিষ্ণু-স্তবঃ)

---

### विष्णु-प्रातःस्मरण-स्तवः (१)

(व्यासदेव-कृतः)

### বিষ্ণু-প্রাতঃস্মরণ-স্তবঃ (১)

(ব্যাসদেব-কৃতঃ)

( १ )

प्रातः स्मरामि भवभीतिमहार्त्तिशान्त्यै
नारायणं गरुड़वाहनमब्जनाभम् ।
ग्राहाभिभूतवरवारणमुक्तिहेतुं
चक्रायुधं तरुणवारिजपत्रनेत्रम् ॥

( ১ )

প্রাতঃ স্মরামি ভবভীতিমহার্ত্তিশান্ত্যৈ
নারায়ণং গরুড়বাহনমব্জনাভম্ ।
গ্রাহাভিভূতবরবারণমুক্তিহেতুং
চক্রায়ুধং তরুণবারিজপত্রনেত্রম্ ॥

যিনি দেব পদ্মনাভ, গরুড়-বাহন,
কুম্ভীর-আক্রান্ত-করি-মোচন-কারণ ;

---

(१) आचारमयूखादुद्धृतोऽयम् ।

(১) স্বর্গীয় রাজা রাধাকান্ত দেব বাহাদুরের দৌহিত্র পরলোকগত সুপণ্ডিত মহাত্মা আনন্দ-কৃষ্ণ বসু মহোদয়ের পুত্র, কলিকাতা পেপার-কারেন্সির বর্ত্তমান দেওয়ান, মদীয় পরম সুহৃদ, বৈষ্ণব-চূড়ামণি শ্রীযুক্ত নগেন্দ্রকৃষ্ণ বসু মহাশয় এই দুর্লভ স্তবটী আমাকে অনুবাদ করিতে দিয়াছিলেন। এজন্য তাঁহার নিকটে আজীবন উপকৃত অনুগৃহীত ও কৃতজ্ঞ রহিলাম।—গ্রন্থকার

যিনি নব-পদ্ম-পত্র-আয়ত-লোচন,
কর-পদ্মে চক্র যিনি করেন ধারণ ;
প্রভাতে উঠিয়া সেই দেব নারায়ণে
ভব-ভয়-পীড়া-নাশ হেতু স্মরি মনে !

( २ )

**प्रातर्नमामि मनसा वचसा च मूर्ध्ना
पादारविन्दयुगलं परमस्य पुंसः ।
नारायणस्य नरकार्णवतारणस्य
पारायणप्रवणविप्रपरायणस्य ॥**

( ২ )

প্রাতর্নমামি মনসা বচসা চ মূর্দ্ধ্না
পাদারবিন্দযুগলং পরমস্য পুংসঃ ।
নারায়ণস্য নরকার্ণবতারণস্য
পারায়ণপ্রবণবিপ্রপরায়ণস্য ॥

পরম পুরুষ যিনি, যিনি নারায়ণ,
দুস্তর-নরক-সিন্ধু-তরণ-কারণ ;
পারায়ণ-ব্রত-প্রিয় বিপ্র যিনি হন,
তাঁর প্রতি প্রীতি যাঁর রহে অনুক্ষণ ;
প্রভাতে উঠিয়া আমি বাক্য-মনঃ-শিরে
তাঁর পাদ-পদ্ম-দ্বয় নমি ভক্তিভরে !

( ३ )

**प्रातर्भजामि भजतामभयङ्करं तं
प्राक् सर्व्वजन्मकृतपापभयापहत्यै ।
यो ग्राहवक्त्रपतिताङ्घ्रिगजेन्द्रघोर-
शोकप्रणाशनकरो धृतशङ्खचक्रः ॥**

( ৩ )

প্রাতর্ভজামি ভজতামভয়ঙ্করং তং
প্রাক্ সর্ব্বজন্মকৃতপাপভয়াপহত্যৈ ।

যো গ্রাহবক্ত্রপতিতাঙ্ঘ্রিগজেন্দ্রঘোর-
শোকপ্রণাশনকরো ধৃতশঙ্খচক্রঃ॥

মহাভক্তিভরে যাঁর ভজনা করিলে
না থাকে ভক্তের ভয় এই ভূমণ্ডলে;
কুম্ভীর-বদন-গত গজেন্দ্রে তুলিয়া
শোক দুঃখ যিনি তার দিলেন নাশিয়া;
ধারণ করেন যিনি শঙ্খ চক্র করে;
পূর্ব্ব-জন্ম-পাপ-মুক্ত হইবার তরে
প্রভাতে উঠিয়া সেই দেব নারায়ণে
মহাভক্তিভরে আমি ভজি মনে মনে!

( ४ )

श्लोकत्रयमिदं पुण्यं प्रातः प्रातः पठेन्नरः।
लोकत्रयगुरुस्तस्मै दद्यादात्मपदं हरिः॥

( ৪ )

শ্লোকত্রয়মিদং পুণ্যং প্রাতঃ প্রাতঃ পঠেন্নরঃ।
লোকত্রয়গুরুস্তস্মৈ দদ্যাদাত্মপদং হরিঃ॥

প্রতিদিন প্রাতঃকালে হইয়া তন্ময়
যেই জন পঠে এই পুণ্য শ্লোকত্রয়,
ত্রিজগৎ-পতি সেই দেব নারায়ণ
তাহারে স্বকীয় পদ করেন অর্পণ!

# মধুসূদন-স্তবঃ

(শুকদেব-বিরচিতঃ)

# মধুসূদন-স্তবঃ (১)

(শুকদেব-বিরচিতঃ)

( ২ )

ওমিতিজ্ঞানমাত্রেণ রাগাজীর্ণেন নির্জ্জিতঃ। (২)
কালনিদ্রাং প্রপন্নোঽস্মি ত্রাহি মাং মধুসূদন॥

( ১ )

ওমিতিজ্ঞানমাত্রেণ রাগাজীর্ণেন নির্জ্জিতঃ।
কালনিদ্রাং প্রপন্নোঽস্মি ত্রাহি মাং মধুসূদন॥

বিষয়-বাসনা-রূপ অজীর্ণ-পীড়ায়
বড়ই ব্যথিত,—আর সহা নাহি যায়।
ঘেরিয়া রেখেছে মোরে কালনিদ্রা আসি,
সংজ্ঞা-হীন হইয়াই আছি দিবানিশি।
কেবল প্রণব-জ্ঞান করি' বিতরণ
রক্ষা কর মোরে, ওহে শ্রীমধুসূদন!

(১) ["শঙ্করঃ শঙ্করঃ সাক্ষাৎ ব্যাসো নারায়ণঃ স্বয়ম্" ইহা শাস্ত্রীয় কথা; অর্থাৎ শঙ্করাচার্য্যই সাক্ষাৎ মহাদেব এবং ব্যাসমুনিই সাক্ষাৎ নারায়ণ। এই ব্যাসমুনির ঔরসেই শুকদেবের জন্ম হয়। সুতরাং শুকদেব যে বিষ্ণুর অংশে জন্মগ্রহণ করিয়া বৈষ্ণব-চূড়ামণি হইবেন, তাহা আর বিচিত্র কি! শুকদেব জন্মমুক্ত মহাপুরুষ। বিষয়-ভোগ-বাসনা তাঁহার হৃদয় অধিকার করিতে পারে নাই। শুকদেবকে সংসারী করিবার জন্য ব্যাসমুনি দেবরাজ ইন্দ্রের নিকট হইতে রম্ভাকে আনাইয়া তাঁহাকে নানাবিধ প্রলোভন দেখাইয়াছিলেন। শুকদেব জন্মমুক্ত ও মুমুক্ষু পুরুষ। তিনি স্ত্রীলোকের রূপজ মোহে মুগ্ধ হইবার পাত্র ছিলেন না। এজন্য তিনি রম্ভার প্রলোভন-পাশ অনায়াসে ছিন্ন করিয়া তাঁহাকে প্রত্যাখ্যান করিয়াছিলেন। মুমুক্ষু ব্যক্তি সংসারে থাকিবেন কেন? তিনি সংসার-পাশ ছেদন করিবার জন্যই এই স্তব করিয়া ভগবান্ মধুসূদনের নিকটে কায়মনোবাক্যে আত্মদুঃখ নিবেদন করিয়াছিলেন। "ওম্ নমো ভগবতে বাসুদেবায়" এই স্তবটীর মুখবন্ধ। প্রথম হইতে দ্বাদশ শ্লোক পর্য্যন্ত প্রত্যেকটীর প্রথম বর্ণ এই মুখবন্ধে পর্য্যায়ক্রমে নিহিত রহিয়াছে। সুতরাং শুকদেব এই স্তবটীতে নারায়ণের চরণে যুগপৎ প্রণাম ও প্রার্থনা করিতেছেন]

(২) "জির্জিতঃ" "জীর্ণমনঃ" ইতি দ্বাবিব পাঠৌ দৃষ্টৌ।

( २ )

न गतिर्विद्यते नाथ त्वमेव शरणं मम ।
पापपङ्के निमग्नोऽस्मि त्राहि मां मधुसूदन ॥

( ২ )

ন গতির্বিদ্যতে নাথ ত্বমেব শরণং মম।
পাপপঙ্কে নিমগ্নোঽস্মি ত্রাহি মাং মধুসূদন ॥

কোনরূপ গতি মোর না রহে এখন,
তুমিই শরণ মোর, তুমিই শরণ।
পাপ-পঙ্কে মগ্ন হ'য়ে আছি সর্ব্বক্ষণ,
রক্ষা কর মোরে, ওহে শ্রীমধুসূদন !

( ३ )

मोहितो मोहजालेन पुत्रदारगृहादिषु ।
तृष्णया पीड्यमानोऽस्मि त्राहि मां मधुसूदन ॥

( ৩ )

মোহিতো মোহজালেন পুত্রদারগৃহাদিষু।
তৃষ্ণয়া পীড্যমানোঽস্মি ত্রাহি মাং মধুসূদন ॥

ভার্য্যা-পুত্র-গৃহাদির মায়ায় পড়িয়া
রহিয়াছি মোহ-জালে আবদ্ধ হইয়া।
বিষয়-বাসনা মোরে করিছে পীড়ন,
রক্ষা কর মোরে, ওহে শ্রীমধুসূদন !

( ४ )

भक्तिहीनस्य दीनस्य दुःखशोकातुरं प्रभो ।
अनाश्रयमनाथस्य त्राहि मां मधुसूदन ॥

( ৪ )

ভক্তিহীনস্য দীনস্য দুঃখশোকাতুরং প্রভো।
অনাশ্রয়মনাথস্য ত্রাহি মাং মধুসূদন ॥

আমি অতি দীনহীন,—ভক্তিহীন তায়,
শোক দুঃখ পীড়িতেছে সর্ব্বদা আমায়।

পরম অনাথ আমি,—না আছে শরণ,
রক্ষা কর মোরে, ওহে শ্রীমধুসূদন!

( ৫ )

गतागतेन श्रान्तोऽस्मि दीर्घसंसारवर्त्मसु।
येन भूयो नागच्छामि त्राहि मां मधुसूदन॥

( ৫ )

গতাগতেন শ্রান্তোঽস্মি দীর্ঘসংসারবর্ত্মসু।
যেন ভূয়ো নাগচ্ছামি ত্রাহি মাং মধুসূদন॥

এ দীর্ঘ সংসার-পথে কত শত বার
যাতায়াত করিলাম,—শক্তি নাই আর!
আর যেন এ সংসারে না আসি কখন,
রক্ষা কর মোরে, ওহে শ্রীমধুসূদন!

( ৬ )

बहुशो हि मया दृष्टं योनिद्वारं पृथक् पृथक्।
गर्भवासे महद्दुःखं त्राहि मां मधुसूदन॥

( ৬ )

বহুশো হি ময়া দৃষ্টং যোনিদ্বারং পৃথক্ পৃথক্।
গর্ভবাসে মহদ্দুঃখং ত্রাহি মাং মধুসূদন॥

সংসারে জন্মিতে মোরে হ'য়েছে যখন,
কত শত যোনি-দ্বার দেখিছি তখন।
জানিয়াছি গর্ভবাসে যন্ত্রণা ভীষণ,
রক্ষা কর মোরে. ওহে শ্রীমধুসূদন!

( ৭ )

तेन देव प्रपन्नोऽस्मि त्राणार्थे त्वत्परायणः।
दुःखार्णवनिमग्नोऽहं त्राहि मां मधुसूदन॥

( ৭ )

তেন দেব প্রপন্নোঽস্মি ত্রাণার্থে ত্বৎপরায়ণঃ।
দুঃখার্ণবনিমগ্নোঽহং ত্রাহি মাং মধুসূদন॥

যেই জন দুঃখার্ণবে রহে নিমগন,
একমাত্র তুমি তার উদ্ধার-কারণ।
হে দেব ! লইনু তাই তোমারি শরণ,
রক্ষা কর মোরে, ওহে শ্রীমধুসূদন !

( ८ )

**वाचा यत्तु प्रतिज्ञातं कर्म्मणा नोपपादितम् ।
तत्पापाब्धिनिमग्नोऽस्मि त्राहि मां मधुसूदन ॥**

( ৮ )

বাচা যত্তু প্রতিজ্ঞাতং কর্ম্মণা নোপপাদিতম্ ।
তৎপাপাব্ধিনিমগ্নোঽস্মি ত্রাহি মাং মধুসূদন ॥

মুখে আমি বলিয়াছি যা কিছু যখন,
কার্য্যে নাহি করিয়াছি তাহা সমাপন।
সেই পাপে পাপার্ণবে নিমগ্ন এখন,
রক্ষা কর মোরে, ওহে শ্রীমধুসূদন !

( ९ )

**सुकृतं न कृतं किञ्चित् दुष्कृतञ्च कृतं मया ।
संसारार्णवमग्नोऽस्मि त्राहि मां मधुसूदन ॥**

( ৯ )

সুকৃতং ন কৃতং কিঞ্চিৎ দুষ্কৃতঞ্চ কৃতং ময়া ।
সংসারার্ণবমগ্নোঽস্মি ত্রাহি মাং মধুসূদন ॥

কোনরূপ পুণ্যকার্য্য কভু করি নাই,
নানাবিধ পাপকার্য্য ক'রেছি সদাই।
সংসার-সমুদ্রে তাই নিমগ্ন এখন,
রক্ষা কর মোরে, ওহে শ্রীমধুসূদন !

( १० )

**देहान्तरसहस्रेषु प्रापितं भ्रमता मया ।
तिर्य्यक्त्वं मानुषत्वञ्च त्राहि मां मधुसूदन ॥**

( ১০ )

দেহান্তরসহস্রেষু প্রাপিতং ভ্রমতা ময়া ।
তির্য্যক্‌ত্বং মানুষত্বঞ্চ ত্রাহি মাং মধুসূদন ॥

কিবা সরীসৃপ-জাতি, কিবা আর নর,—
প্রবেশ করিনু কত দেহ-দেহান্তর ।
সহস্র সহস্র তাহা,—কে করে গণন ?
রক্ষা কর মোরে, ওহে শ্রীমধুসূদন !

( ११ )

**वाचयामि मदोन्मत्तः प्रलपामि तवाग्रतः ।**
**जरामरणभीतोऽस्मि त्राहि मां मधुसूदन ॥**

( ১১ )

বাচয়ামি মদোন্মত্তঃ প্রলপামি তবাগ্রতঃ ।
জরামরণভীতোহস্মি ত্রাহি মাং মধুসূদন ॥

অহঙ্কারে মত্ত হ'য়ে আছি অনিবার,
যাহা ইচ্ছা বলিলাম সম্মুখে তোমার !
জরা-মৃত্যু-ভয়ে ভীত হ'য়েছি এখন,
রক্ষা কর মোরে, ওহে শ্রীমধুসূদন !

( १२ )

**यत्र यत्र च जातोऽस्मि स्त्रीषु वा पुरुषेषु वा ।**
**तत्र तत्राऽचला भक्तिस्त्राहि मां मधुसूदन ॥**

( ১২ )

যত্র যত্র চ জাতোহস্মি স্ত্রীষু বা পুরুষেষু বা
তত্র তত্রাহচলা ভক্তিস্ত্রাহি মাং মধুসূদন ॥

কিবা নর, কিবা নারী, যারি দেহে যবে
জনম লইব আমি আসি' এই ভবে,
তবোপরি ভক্তি যেন রাখি সর্ব্বক্ষণ,
রক্ষা কর মোরে, ওহে শ্রীমধুসূদন !

( १२ )

गत्वा गत्वा निवर्त्तन्ते चन्द्रसूर्य्यादयो ग्रहाः।
अद्यापि न निवर्त्तन्ते द्वादशाक्षरचिन्तकाः॥

( ১৩ )

গত্বা গত্বা নিবর্ত্তন্তে চন্দ্রসূর্য্যাদয়ো গ্রহাঃ।
অদ্যাপি ন নিবর্ত্তন্তে দ্বাদশাক্ষরচিন্তকাঃ॥

চন্দ্র-সূর্য্য-আদি গ্রহ গিয়া বারংবার,
ফিরে ফিরে আসিতেছে,—দেখি অনিবার।
কিন্তু যে দ্বাদশ শ্লোক ক'রেছে স্মরণ,
ফিরে না আসিল আর অদ্যাপি সে জন!

( १४ )

ऊर्द्ध्वपातालमर्त्त्येषु पातुं लोकत्रयं महत्।
द्वादशाक्षरात् परं नास्ति वासुदेवेन भाषितम्॥ (२)

( ১৪ )

ঊর্দ্ধপাতালমর্ত্ত্যেষু পাতুং লোকত্রয়ং মহৎ।
দ্বাদশাক্ষরাৎ পরং নাস্তি বাসুদেবেন ভাষিতম্॥

স্বর্গ মর্ত্ত পাতালের যত জীবগণ,
করিবারে তাহাদের উদ্ধার-সাধন,
দ্বাদশ-অক্ষর-যুত এ মন্ত্র হইতে
অন্য কোন শ্রেষ্ঠ মন্ত্র নাই ত্রিজগতে;—
দেব দেব বাসুদেব ওহে নারায়ণ!
এ কথা স্বয়ং তুমি ক'রেছ কীর্ত্তন।

( १५ )

महामन्त्रमिदं सर्व्वकामदं द्वादशाक्षरम्।
गर्भवासनिरासाय शुकेन परिभाषितम्॥

---

(२) अत्र गाथाच्छन्दः। तल्लक्षणं यथा—"विषमाक्षरपादं वा पादैरसमं दश-धर्म्मवत्। यच्छन्दो नोक्तमत्र गाथेति तत् सूरिभिः प्रोक्तम्"। इति वृत्तरत्नाकरः

( ১৫ )

মহামন্ত্রমিদং সর্ব্বকামদং দ্বাদশাক্ষরম্ ।
গর্ভবাসনিরাসায় শুকেন পরিভাষিতম্ ॥

এই যে দ্বাদশ শ্লোক সর্ব্ব-ফল-ময়,
মহামন্ত্র ইহা এক,—জানিও নিশ্চয়।
গর্ভবাস-নিবারণ করিবার তরে
শুকদেব শ্লোকগুলি রচিলা সংসারে!

( १६ )

एकादश्यां निराहारो यः पठेत् द्वादशाक्षरम् ।
स गच्छेत् वैष्णवं लोकं यत्र योगेश्वरो हरिः ॥

( ১৬ )

একাদশ্যাং নিরাহারো যঃ পঠেৎ দ্বাদশাক্ষরম্ ।
স গচ্ছেৎ বৈষ্ণবং লোকং যত্র যোগেশ্বরো হরিঃ ॥

একাদশী-তিথি-মধ্যে না করি আহার
যে জন এ সব শ্লোক পড়ে একবার,
সেই জন বিষ্ণু-লোকে করয়ে গমন,
যোগেশ্বর হরি যথা রন্ সর্ব্বক্ষণ!

## मृत्यु-स्तवः

( सूत-कृतः )

## মৃত্যু-স্তবঃ

( সূত-কৃতঃ )

( १ )

स्तोत्रं सर्वं प्रवक्ष्यामि मार्कण्डेयेन भाषितम्
दामोदरं प्रपन्नोऽस्मि किं नो मृत्युः करिष्यति ॥

( ১ )

স্তোত্রং সর্ব্বং প্রবক্ষ্যামি মার্কণ্ডেয়েন ভাষিতম্ ।
দামোদরং প্রপন্নোঽস্মি কিং নো মৃত্যুঃ করিষ্যতি ॥

যেই স্তব করেছেন মার্কণ্ডেয় মুনি,
ভক্তিভরে তাহা আমি কহিব এখনি ।
দামোদর-পদে আমি লইনু শরণ,
কি আর করিবে যম আমার এখন ?

( २ )

शङ्खचक्रधरं देवं व्यक्तरूपिणमव्ययम् ।
अधोक्षजं प्रपन्नोऽस्मि किं नो मृत्युः करिष्यति ॥

( ২ )

শঙ্খচক্রধরং দেবং ব্যক্তরূপিণমব্যয়ম্ ।
অধোক্ষজং প্রপন্নোঽস্মি কিং নো মৃত্যুঃ করিষ্যতি ॥

শঙ্খ চক্র যিনি নিত্য করেন ধারণ,
যিনি ব্যক্তরূপী, যিনি অনশ্বর ধন,
সে অধোক্ষজের পদে লইনু শরণ,
কি আর করিবে যম আমার এখন ?

( ३ )

वराहं वामनं विष्णुं नरसिंहं जनार्दनम् ।
माधवञ्च प्रपन्नोऽस्मि किं नो मृत्युः करिष्यति ॥

( ৩ )

বরাহং বামনং বিষ্ণুং নরসিংহং জনার্দ্দনম্ ।
মাধবঞ্চ প্রপন্নোঽস্মি কিং নো মৃত্যুঃ করিষ্যতি ॥

কখনো বরাহ যিনি, কখনো বামন,
কখনো নৃসিংহ, যিনি বিষ্ণু জনার্দ্দন,
সেই মাধবের পদে লইনু শরণ,
কি আর করিবে যম আমার এখন ?

( ४ )

पुरुषं पुष्करक्षेत्रबीजं पुण्यं जगत्पतिम् ।
लोकनाथं प्रपन्नोऽस्मि किं नो मृत्युः करिष्यति ।

( ৪ )

পুরুষং পুষ্করক্ষেত্রবীজং পুণ্যং জগৎপতিম্ ।
লোকনাথং প্রপন্নোঽস্মি কিং নো মৃত্যুঃ করিষ্যতি ॥

পুষ্কর-তীর্থের যিনি পরম নিদান,
যিনি পুণ্য, জগৎপতি, পুরুষ-প্রধান,
সে লোকনাথের পদে লইনু শরণ,
কি আর করিবে যম আমার এখন ?

( ५ )

सहस्रशिरसं देवं व्यक्ताव्यक्तं सनातनम् ।
महायोगं प्रपन्नोऽस्मि किं नो मृत्युः करिष्यति ॥

( ৫ )

সহস্রশিরসং দেবং ব্যক্তাব্যক্তং সনাতনম্ ।
মহাযোগং প্রপন্নোঽস্মি কিং নো মৃত্যুঃ করিষ্যতি ॥

সহস্র-মস্তক যিনি, যিনি সনাতন,
কখনও ব্যক্ত যিনি, অব্যক্ত কখন,
সে মহাযোগের পদে লইনু শরণ,
কি আর করিবে যম আমার এখন ?

( ६ )

भूतात्मानं महात्मानं यज्ञयोनिमयोनिजम् ।
विश्वरूपं प्रपन्नोऽस्मि किं नो मृत्युः करिष्यति ॥

( ৬ )

ভূতাত্মানং মহাত্মানং যজ্ঞযোনিমযোনিজম্ ।
বিশ্বরূপং প্রপন্নোঽস্মি কিং নো মৃত্যুঃ করিষ্যতি ॥

যাঁহার বিশাল আত্মা জীব-নিকেতন,
যিনি যজ্ঞ-যোনি, কিন্তু অযোনিজ ধন,

সে বিশ্বরূপের পদে লইনু শরণ,
কি আর করিবে যম আমার এখন ?

( ७ )

इत्युदीरितमाकर्ण्य स्तोत्रं तस्य महात्मनः ।
अपयातस्ततो मृत्युर्विष्णुदूतैः प्रपीड़ितः ॥

( ৭ )

ইত্যুদীরিতমাকর্ণ্য স্তোত্রং তস্য মহাত্মনঃ ।
অপযাতস্ততো মৃত্যুর্বিষ্ণুদূতৈঃ প্রপীড়িতঃ ॥

মার্কণ্ডেয়-মুনি-কৃত স্তব শুনি কাণে
থাকিতে পারিল নাহি যম সেই খানে ;
পীড়ন করিলা তারে বিষ্ণু-দূত-গণ,
প্রাণভয়ে দূরে যম ছুটিল তখন !

( ८ )

इति तेन जितो मृत्युर्मार्कण्डेयेन धीमता ।
प्रसन्ने पुण्डरीकाक्षे नृसिंहे नास्ति दुर्लभम् ॥

( ৮ )

ইতি তেন জিতো মৃত্যুর্মার্কণ্ডেয়েন ধীমতা ।
প্রসন্নে পুণ্ডরীকাক্ষে নৃসিংহে নাস্তি দুর্লভম্ ॥

এইরূপে বুদ্ধিমান্ মার্কণ্ডেয় মুনি
যমরাজে পরাজয় করিলা তখনি ।
নৃসিংহ পুণ্ডরীকাক্ষ প্রসন্ন হইলে,
কিছুই দুর্লভ নহে এই ভূমণ্ডলে !

( ९ )

मृत्यष्टकमिदं पुण्यं मृत्युप्रशमनं शुभम् । (१)
मार्कण्डेयहितार्थाय स्वयं विष्णुरुवाच ह ॥

---

(१) "बलाष्टकमिदं पुण्यं" इति पाठान्तरम् ।

( ৯ )

মৃত্যষ্টকমিদং পুণ্যং মৃত্যুপ্রশমনং শুভম্ ।
মার্কণ্ডেয়হিতার্থায় স্বয়ং বিষ্ণুরুবাচ হ ॥

এই "মৃত্যষ্টক"-স্তোত্র মৃত্যু-বিনাশন,
মহা পুণ্যময় ইহা, সুহিত-সাধন ।
মার্কণ্ডেয়-মহামুনি-মঙ্গলের তরে
বলিয়াছিলেন বিষ্ণু ইহা এ সংসারে !

( १० )

इदं यः पठति भक्त्या त्रिकालं नियतं शुचिः। (२)
नाकाले तस्य मृत्युः स्यात् नरस्याच्युतचेतसः॥

( ১০ )

ইদং যঃ পঠতে ভক্ত্যা ত্রিকালং নিয়তং শুচিঃ ।
নাকালে তস্য মৃত্যুঃ স্যাৎ নরস্যাচ্যুতচেতসঃ ॥

যে জন হইয়া শুচি মহাভক্তিভরে
ত্রিকাল ধরিয়া এই স্তব পাঠ করে,
নারায়ণ-পদে তার থাকে সদা মন,
তাহার অকাল-মৃত্যু না হয় কখন !

( ११ )

हृत्पद्ममध्ये पुरुषं पुराणं
नारायणं शाश्वतमप्रमेयम् ।
विचिन्त्य सूर्य्यादतिराजमानं
मृत्युं स योगी जितवान् तथैव ॥

( ১১ )

হৃৎপদ্মমধ্যে পুরুষং পুরাণং
নারায়ণং শাশ্বতমপ্রমেয়ম্ ।

---

(२) पठधातुर्नित्यमेव भ्वादिगणीयः परस्मैपदी च। अत्र तु छन्दोरक्षार्थं "पठते" ——ः प्रयुक्तम् ।

বিচিন্ত্য সূর্য্যাদতিরাজমানং
মৃত্যুং স যোগী জিতবান্ তথৈব ॥

পুরাণ পুরুষ যিনি, যিনি নারায়ণ,
যিনি অপ্রমেয় বস্তু, যিনি নিত্য ধন,
স্থাপন করিয়া তাঁরে হৃৎ-পদ্মাসনে
ভক্তিভরে তাঁর রূপ স্মরি' মনে মনে,
যেই যম সূর্য্যাপেক্ষা আরো তেজোময়,
তাহারেও মার্কণ্ডেয় করিলেন জয় !

---

## मुकुन्द-मुक्तावली-स्तव:

( रूपगोस्वामि-रचित: )

## মুকুন্দ-মুক্তাবলী-স্তবঃ

( রূপগোস্বামি-রচিতঃ )

( १ )

( मालिनीच्छन्द: )

नवजलधरवर्णं चम्पकोद्भासिकर्णं
विकसितनलिनास्यं विस्फुरन्मन्दहास्यम् ।
कनकरुचिदुकूलं चारुबर्हावचूलं
कमपि निखिलसारं नौमि गोपीकुमारम् ॥

( ১ )

নবজলধরবর্ণং চম্পকোদ্ভাসিকর্ণং
বিকসিতনলিনাস্যং বিস্ফুরন্মন্দহাস্যম্ ।
কনকরুচিদুকূলং চারুবর্হাবচূলং
কমপি নিখিলসারং নৌমি গোপীকুমারম্ ॥

নবীন-নীরদ-সম যাঁহার বরণ,
চম্পক-কুসুমে যাঁর শোভিছে শ্রবণ;
প্রস্ফুটিত-পদ্ম-সম আনন যাঁহার,
মৃদু মন্দ হাস্য যাঁর মুখে অনিবার;
স্বর্ণ-বর্ণ-সম যাঁর দুকূল সুন্দর,
শিখিপিচ্ছ শিরে যাঁর শোভে মনোহর;
এই ত্রিসংসারে যিনি একমাত্র সার,
সেই গোপী-কুমারের পদে নমস্কার!

( २ )

मुखजितशरदिन्दुः केलिलावण्यसिन्धुः
करविनिहितकन्दुर्बल्लवीप्राणबन्धुः।
वपुरुपसृतरेणुः कक्षनिक्षिप्तवेणु- (१)
र्वचनवशगधेनुः पातु मां नन्दसूनुः॥

( ২ )

মুখজিতশরদিন্দুঃ কেলিলাবণ্যসিন্ধুঃ
করবিনিহিতকন্দুর্বল্লবীপ্রাণবন্ধুঃ।
বপুরুপসৃতরেণুঃ কক্ষনিক্ষিপ্তবেণু-
র্বচনবশগধেনুঃ পাতু মাং নন্দসূনুঃ॥

শরচ্চন্দ্রে জিনিয়াছে মুখ খানি যাঁর,
কেলি-লাবণ্যের যিনি সমুদ্র অপার;
ক্রীড়ার কন্দুক যিনি করেন ধারণ,
গোপিকা-গণের যিনি প্রাণপ্রিয় ধন;
গো-পদের ধূলি-রাশি হইয়া উত্থিত
যাঁহার শরীর খানি করে সুশোভিত;

(१) वपुषि उपसृता धृता रेणवो गोरजांसि येन सः वपुरुपसृतरेणुः। वपुरपसृतरेणुः इत्यपि पाठान्तरम्। अत्र पाठे वपुषः सकाशात् अपसृता रेणवो धूलयो यस्य सः; गैरिकशरीर इत्यर्थः, गोष्ठात् प्रत्यागतस्य यशोदाकृतपोञ्छनादिति भावः।

স্থাপন করেন যিনি বেণু কক্ষদেশে,
ধেনুগণ রহে সদা যাঁর বাক্যবশে ;
সেই দেব দয়াময় শ্রীনন্দ-নন্দন
করুন আমারে রক্ষা,—এই নিবেদন !

( २ )

( चित्रच्छन्दः )

**ध्वस्तदुष्टशङ्खचूड़ बल्लवीकुलोपगूढ़**
**भक्तमानसाधिरूढ़ नीलकण्ठपिच्छचूड़। (२)**
**कण्ठलम्बिमञ्जुगुञ्ज केलिलब्धरम्यकुञ्ज**
**कर्णवर्त्तिफुल्लकुन्द पाहि देव मां मुकुन्द॥**

( ৩ )

ধ্বস্তদুষ্টশঙ্খচূড় বল্লবীকুলোপগূঢ়
ভক্তমানসাধিরূঢ় নীলকণ্ঠপিচ্ছচূড় ।
কণ্ঠলম্বিমঞ্জুগুঞ্জ কেলিলব্ধরম্যকুঞ্জ
কর্ণবর্ত্তিফুল্লকুন্দ পাহি দেব মাং মুকুন্দ ॥

হে মুকুন্দ ! শঙ্খচূড়ে ক'রেছ নিধন,
গোপীরা তোমারে সুখে করে আলিঙ্গন ।
ভক্তের মানসে তুমি থাক নিরন্তর,
শিখিপুচ্ছ শিরে তব শোভে মনোহর । .
সুন্দর গুঞ্জার মালা কণ্ঠে তব রয়,
কেলি হেতু রম্য কুঞ্জে লও হে আশ্রয় ।
প্রস্ফুটিত কুন্দ তব কর্ণে অনিবার,
রক্ষা কর মোরে,—এই প্রার্থনা আমার !

( ४ )

**यज्ञभङ्गरुष्टशक्रनुन्नघोरमेघचक्र-**
**वृष्टिपूरखिन्नगोपवीक्षणोपजातकोप।**

---

(२) "नीलकण्ठपिञ्छचूड़", "नीलकण्ठपुच्छचूड़" इत्यपि पाठान्तरे।

क्षिप्रसव्यहस्तपद्मधारितोच्चशैलसद्म-
गुप्तगोष्ठ रक्ष रक्ष मां तथाद्य पङ्कजाक्ष ॥

( ४ )

যজ্ঞভঙ্গরুষ্টশক্রনুন্নঘোরমেঘচক্র-
বৃষ্টিপূরখিন্নগোপবীক্ষণোপজাতকোপ।
ক্ষিপ্রসব্যহস্তপদ্মধারিতোচ্চশৈলসদ্ম-
গুপ্তগোষ্ঠ রক্ষ রক্ষ মাং তথাদ্য পঙ্কজাক্ষ ॥

ইন্দ্রপূজা না করিল ব্রজ-বাসি-গণ,—
ইহা দেখিয়াই ইন্দ্র অমনি তখন
ক্রোধভরে পাঠাইল জলদ সকল,
বর্ষিল যাহারা ঘোর বৃষ্টি অবিরল।
অসম্ভব হ'লো দেখি ব্রজধামে বাস,—
গণিতে লাগিল সবে মহা সর্ব্বনাশ।
তখন তুমিই, ওহে কমল-লোচন!
হেরি' গোপ-গোপীদের কাতর নয়ন,
বামহস্তে তুলিয়াই গোবর্দ্ধন গিরি
রক্ষা ক'রেছিলে যথা সেই ব্রজপুরী,
সেইরূপ কৃপা করি' তুমিই এখন
রক্ষা কর মোরে, ওহে শ্রীমধুসূদন!

( ५ )

( जलधरमालाच्छन्दः )

मुक्ताहारं दधदुडुचक्राकारं
सारं गोपीमनसि मनोजारोपी ।
कोपी कंसे खलनिकुरम्बोत्तंसे
वंशे रङ्गी दिशतु रतिं नः शार्ङ्गी ॥

( ৫ )

মুক্তাহারং দধদুড়ুচক্রাকারং
সারং গোপীমনসি মনোজারোপী।

কোপী কংসে খলনিকুরম্বোত্তংসে
বংশে রঙ্গী দিশতু রতিং নঃ শার্ঙ্গী ॥

নক্ষত্র-সদৃশ যিনি রম্য মুক্তাহার
ধারণ করিয়া রন্ কণ্ঠে অনিবার ;
মদনের ভাব যিনি গোপীর মানসে
আরোপ করিয়া দেন মনের হরষে ;
খল-শিরোমণি দুষ্ট কংসের উপরি
যাঁহার দুর্জয় ক্রোধ চিরদিন ধরি' ;
বংশীপ্রিয় শার্ঙ্গধর সেই কৃষ্ণ-ধন
আমাদের প্রতি প্রীতি করুন বর্দ্ধন!

( ६ )

**लीलोद्दामा जलधरमालाश्यामा**
**क्षामाः कामादभिरचयन्ती रामाः ।**
**सा मामव्यादखिलमुनीनां स्तव्या**
**गव्यापूर्त्तिः प्रभुरघशत्रोर्मूर्त्तिः ॥ (२)**

( ৬ )

লীলোদ্দামা জলধরমালাশ্যাম
ক্ষামাঃ কামাদভিরচয়ন্তী রামাঃ ।
সা মামব্যাদখিলমুনীনাং স্তব্যা
গব্যাপূর্ত্তিঃ প্রভুরঘশত্রোর্মূর্ত্তিঃ ॥

ব্রজলীলা হেতু যাঁর বাসনা প্রবল,
মেঘমালা সম যাঁর বরণ শ্যামল ;
উন্মত্ত হইয়া যিনি মদনের রণে
দুর্ব্বল করিয়া দেন গোপাঙ্গনা-গণে ;

---

(२) गव्यैर्नवनीतादिभिरापूर्त्तिरापूरणं भोजनमित्यर्थः यस्याः सा। अथवा गव्यानां गोसंहतीनां पूर्त्तिस्तृप्तिर्यया सा। "खलगोरथात्" इति सूत्रात् गोशब्दात् समूहे यत्। प्रभुर्भक्तानां रक्षणे समर्था। अघशत्रोः अघनामकासुरविनाशकस्य, भक्तानां पापनाशकस्य च।

মুনিগণ যাঁর স্তব করে এ সংসারে,
যাঁহার পরম তৃপ্তি ক্ষীর-ননী-সরে ;
রক্ষিতে সমর্থ যিনি নিজ ভক্ত জনে,
অঘ-নাশী বলি' যিনি খ্যাত ত্রিভুবনে ;
সেই দেব শ্রীকৃষ্ণের মোহিনী মূরতি
আমারে করুন রক্ষা,—এই মোর মতি !

( ৩ )

( रङ्गिणीच्छन्दः ) *

पर्व्विवर्त्तुलगर्व्वरीपतिगर्व्वरीतिहराननं
नन्दनन्दनमिन्दिराकृतवन्दनं धृतचन्दनम् ।
सुन्दरीरतिमन्दिरीकृतकन्दरं धृतमन्दरं (৪)
कुण्डलद्युतिमण्डलप्लुतकन्धरं भज सुन्दरम् ॥ (৫)

* ছন্দোমঞ্জরী, বৃত্তরত্নাকর প্রভৃতি প্রচলিত সংস্কৃত ছন্দোগ্রন্থে "রঙ্গিণী"-ছন্দের নাম দেখিতে পাওয়া যায় না। "বেদান্তস্যমন্তক"-গ্রন্থকার মহামহোপাধ্যায় রাধাদামোদর-কবির রচিত "ছন্দঃ-কৌস্তুভ"-নামক গ্রন্থের ভাষ্যকার পরম-পণ্ডিত বৈষ্ণব-চূড়ামণি বলদেব বিদ্যাভূষণ "রঙ্গিণী"-ছন্দের এইরূপ লক্ষণ লিখিয়া গিয়াছেন ;—"রসৃজজৈরথ ভেন রেণ চ রঙ্গিণীতি সমীরিতম্।" বাঙ্গালা-দেশীয় প্রসিদ্ধ আলঙ্কারিক কবি প্রেমচন্দ্র তর্কবাগীশও এই মর্ম্মে এই ছন্দের এইরূপ সংজ্ঞান্তর নির্দ্দেশ করেন ;—"রাৎ পরং সজজাস্ততো ভবতো ভরৌ যদি রঙ্গিণী"। "রঙ্গিণী"-ছন্দের অপর নাম "চর্চ্চরী"। দীর্ঘঘোষকুলোদ্ভূত মহামহোপাধ্যায় মৈথিল-পণ্ডিত দামোদর মিশ্র-কৃত "বাণীভূষণ-" নামক প্রাচীন ছন্দোগ্রন্থে "চর্চ্চরী"-ছন্দের এইরূপ মূর্ত্তি ও লক্ষণ নির্ণীত হইয়াছে ;—"হারযুক্তসুবর্ণ-কুণ্ডলপাণিশঙ্খবিরাজিতা, পাদনূপুরসঙ্গতা সুপয়োধরদ্বয়ভূষিতা। শোভিতা বলয়েন পন্নগরাজ-পিঙ্গলবর্ণিতা, চর্চ্চরী তরুণীব চেতসি চাকসীতি সুসঙ্গতা"। আচার্য্য-রামদয়ালু-কবি-কৃত "বৃত্ত-চন্দ্রিকা"-নামক ছন্দোগ্রন্থেও চর্চ্চরী"-ছন্দের নিম্ন-লিখিত লক্ষণ দেখিতে পাওয়া যায়,—"যস্যাং বিভীস্তি রসজা জভরাস্ততশ্চে-দর্কৈস্তথা নবভিরত্র যতির্বিশাল্যা। আনন্দিনী সকলপণ্ডিতমণ্ডলীনাং, সা চর্চ্চরী নিগদিতা ফণিনায়কেন"। এতদ্দ্বারা স্পষ্টই প্রতীয়মান হইতেছে যে, "রঙ্গিণী" ও "চর্চ্চরী" ছন্দঃ একরূপ।

(৪) "सुन्दरीरतिमन्दिरीकृतकन्धरम्" इत्यपि पाठः। धृतो मन्दरवत्तुङ्गो गोवर्द्धनो येन तं धृतमन्दरम्। अथवा धृतः क्षीरोदमन्थनसमये पृष्ठोपरि मन्दरनामक-मन्थनपर्व्वतो येन तम्।

(৫) "कुण्डलद्युतिमण्डलप्लुतकन्दरम्" इति पाठान्तरम्। भज सेवस्व। कन्धरौ मन्यामणी नाम धमन्यौ।

( ৭ )

পর্ব্ববর্ত্তুলশর্ব্বরীপতিগর্ব্বরীতিহরাননং
নন্দনন্দনমিন্দিরাকৃতবন্দনং ধৃতচন্দনম্ ।
সুন্দরীরতিমন্দিরীকৃতকন্দরং ধৃতমন্দরং
কুণ্ডলদ্যুতিমণ্ডলপ্লুতকন্ধরং ভজ সুন্দরম্ ॥

পূর্ণিমার পূর্ণচন্দ্র ভুবন-মোহন,
তারো গর্ব্ব খর্ব্ব করে যাঁহার বদন ;
পদসেবা করে যাঁর লক্ষ্মী ঠাকুরাণী,
চন্দনে চর্চ্চিত যাঁর রম্য দেহ খানি ;
গোপীর মানস পূর্ণ করিবার তরে
সঙ্কেতের স্থান যাঁর পর্ব্বত-কন্দরে ;
মন্দর-সদৃশ সেই গোবর্দ্ধন গিরি
তুলিয়া ছিলেন যিনি বামকরে ধরি' ;
যাঁর কর্ণ-কুণ্ডলের উজ্জ্বল কিরণ
গ্রীবাদেশ সুশোভিত করে সর্ব্বক্ষণ ;
যিনি মনোহর, যিনি নন্দের নন্দন,
ভক্তিভরে ভজ তাঁরে রে আমার মন !

( ८ )

गोकुलाङ्गनमण्डनं कृतपूतनाभवमोचनं
कुन्दसुन्दरदन्तमम्बुजवृन्दवन्दितलोचनम् ।
सौरभाकरफुल्लपुष्करविस्फुरत्करपल्लवं
दैवतव्रजदुर्लभं भज बल्लवीकुलवल्लभम् ॥ (१)

( ৮ )

গোকুলাঙ্গনমণ্ডনং কৃতপূতনাভবমোচনং
কুন্দসুন্দরদন্তমম্বুজবৃন্দবন্দিতলোচনম্ ।
সৌরভাকরফুল্লপুষ্করবিস্ফুরৎকরপল্লবং
দৈবতব্রজদুর্লভং ভজ বল্লবীকুলবল্লভম্ ॥

(१) "दैवतं व्रजदुर्लभम्" इति वा पाठः ।

যিনি গোকুলের এক অমূল্য ভূষণ,
যিনি পূতনার ভব-দুঃখ-বিনাশন ;
কুন্দ-পুষ্প-সম যাঁর সুন্দর দশন,
জিনিয়াছে পদ্ম-চয়ে যাঁহার নয়ন ;
সুগন্ধি প্রফুল্ল দুটী পদ্মের সমান
শ্রীকর-পল্লব যাঁর হয় অনুমান ;
রহেন দেবতা যত এই ত্রিসংসারে,
তাঁহারাও বহু-কষ্টে প্রাপ্ত হন যাঁরে ;
গোপ-রমণীর যিনি প্রাণ-প্রিয় ধন,
ভক্তিভরে ভজ তাঁরে, রে আমার মন !

( ৫ )

( तूणकच्छन्दः )

तुण्डकान्तिदण्डितोरुपाण्डुरांशुमण्डलं (৭)
गण्डपालिताण्डवालिशालिरत्नकुण्डलम् ।
फुल्लपुण्डरीकषण्डक्लृप्तमाल्यमण्डनं (৮)
चण्डबाहुदण्डमत्र नौमि कंसखण्डनम् ॥

( ৯ )

তুণ্ডকান্তিদণ্ডিতোরুপাণ্ডুরাংশুমণ্ডলং
গণ্ডপালিতাণ্ডবালিশালিরত্নকুণ্ডলম্ ।
ফুল্লপুণ্ডরীকষণ্ডক্লৃপ্তমাল্যমণ্ডনং
চণ্ডবাহুদণ্ডমত্র নৌমি কংসখণ্ডনম্ ॥

যাঁর মুখ জিনিয়াছে শশাঙ্ক-মণ্ডলে,
রতন-কুণ্ডল যাঁর দোলে গণ্ড-স্থলে ;
ফুল্ল-পদ্ম-মালা যাঁর কণ্ঠে অবিরল,
যাঁহার বাহুর বল পরম প্রবল ;
কংসের ধ্বংসের যিনি পরম কারণ,
ভক্তিভরে নমি সেই কৃষ্ণের চরণ !

---

(৭) "पाण्डुरांशुमण्डलम्" इति पाठान्तरम् ।

(৮) "फुल्लपुण्डरीकखण्ड" इत्यपि पाठान्तरम् ।

( १० )

उत्तरङ्गदङ्गरागसङ्गमातिपिङ्गल-
तुङ्गशृङ्गशार्ङ्गपाणिरङ्गनालिमङ्गलः । (९)
दिग्विलासिमल्लिहासिकीर्त्तिवल्लिपल्लव-
स्त्वां स पातु फुल्लचारुचिल्लिरद्य बल्लवः ॥ ( १० )

( ১০ )

উত্তরঙ্গদঙ্গরাগসঙ্গমাতিপিঙ্গল-
তুঙ্গশৃঙ্গশার্ঙ্গপাণিরঙ্গনালিমঙ্গলঃ ।
দিগ্বিলাসিমল্লিহাসিকীর্ত্তিবল্লিপল্লব-
স্ত্বাং স পাতু ফুল্লচারুচিল্লিরদ্য বল্লবঃ ॥

উত্তাল-তরঙ্গ-সম অঙ্গরাগ যাঁর
শরীর পিঙ্গল-বর্ণ করে অনিবার ;
যিনি সেই তুঙ্গ-শৃঙ্গ নিজ শরাসন
ধারণ করিয়া করে রন্ সর্ব্বক্ষণ ;
মল্লিকার হাস্য সম যাঁর কীর্ত্তি-রাশি
রাখিয়া দিয়াছে দিগ্-দিগন্ত প্রকাশি' ;
গোপ-রমণীর যিনি মঙ্গল-কারণ,
যাঁহার বিলাস-ভাব মানস-রঞ্জন ;
যিনি সেই গোপ-পতি নন্দের নন্দন,
তিনিই করুন আজ তোমার রক্ষণ !

( ११ )

( पज्झटिकाच्छन्दः )

धुन्दुनिवारं व्रजपतिवारं
निर्धुतवारं हतघनवारं ।

---

(९) "तुङ्गमङ्गलशिखापाणिरङ्गनातिमङ्गलः" इत्यपि पाठः ।

(१०) चिल्लिर्भ्रूरभिव्यक्तिर्भ्रूविलासकौतुकनिवर्त्तः । चिल्लिशब्दस्य पक्ष्मार्थकत्वं अनुधा-वनस्य मायातत्त्वं प्रतिभातीति ध्येयम् ।

रक्षितगोत्रं प्रीणितगोत्रं
त्वां धृतगोत्रं नौमि सगोत्रम् ॥ (११)

( ১১ )

ইন্দ্রনিবারং ব্রজপতিবারং
নির্ধুতবারং হৃতঘনবারম্ ।
রক্ষিতগোত্রং প্রীণিতগোত্রং
ত্বাং ধৃতগোত্রং নৌমি সগোত্রম্ ॥

(११) त्वां नौमि स्तौमि अहमिति शेषः । त्वां कीदृशं । इन्द्रं यज्ञभङ्गात् कुपितं निवारयतीति तम् । कर्म्मण्यण् । निर्धुतानि निराकृतानि वारि जलानि येन तम् । "आपः स्त्री भूम्नि वार्वारि सलिलं कमलं जलम्" इत्यमरः । ननु मेघाः पुनर्वर्षिष्यन्ति तत्राह हृतेति । हृतः दूरीकृतः घनानां मेघानां वारः समूहो येन तम् । "निवहावसरौ वारौ" इत्यमरः । रक्षिता सगणमिन्द्रं निरस्येति यावत् गोत्रा पृथिवी व्रजभूरित्यर्थः येन तम् । "गोत्रं क्षेत्रेऽन्वये छत्रे सम्भाव्यबोधवर्त्मनोः । वने नाम्नि च गोत्रोऽद्रौ गोत्रा भुवि गवां गणे" इति हेमचन्द्रः । प्रीणिताः गोत्राः गोसमूहाः येन तम् । गोत्रेण कुलेन बन्धुगणेन सह इत्यर्थः वर्त्तमानो यस्तम् । व्रजपतिं गोकुलेशं नन्दराजं वृणोति पितृत्वेन सम्मानयतीति व्रजपतिवारस्तम् ।

श्लोकस्यास्य अर्थान्तरं विवृणोति । इन्द्रं निवारयतीति इन्द्रनिवारस्तं पारिजातहरण-समये युद्धेन इन्द्रं परिभूतवन्तमित्यर्थः । तथा व्रजपतिं नन्दं वृणोति पितृत्वेन सम्मानयतीति व्रजपतिवारस्तम् । वृङ् सम्भक्तावित्यस्य रूपम् । उभयत्र कर्म्मणो चढि तिषट् । तथा निर्धुतः कम्पितो वारो वृन्दं दैत्यसमूहः इत्यर्थः येन तम् । यद्वा निर्धुतो बाणसमरे निवारितो वारो महेश्वरो येन तम् । "वारः सूर्य्यादिवासरे । महेश्वरावसरयोर्वृन्दे कुब्जाख्यपादपे" इति हेमचन्द्रः । तथा हृतः घनानां इन्द्रप्रेरितमेघानां वारो वारणं येन तम् ; गोवर्द्धनं धृत्वा इन्द्रप्रेरितमेघोपद्रवं निवारितवन्तमित्यर्थः । तथा रक्षिता दैत्य-गणोपद्रवनिवारणेन पालिता गोत्रा पृथिवी येन तम् । "गोत्रा कुः पृथिवी पृथ्वी" इत्यमरः । तथा प्रीणितं सन्तर्पितं गोत्रं कुलं येन तम् । तथा धृतो गोत्रः शैलो गोवर्द्धनाख्यो येन तम् । "गोत्रा भूगव्ययोर्गोत्रः शैले गोत्रं कुलाख्ययोः" इति मेदिनी । तथा गवां त्रा पालनं गोत्रा तया सह वर्त्तमानं सगोत्रं गोपालं त्वां नौमि स्तौमि अहमिति शेषः ।

ইন্দ্রদেব হ'য়ে ছিল যবে ক্রোধময়,
তখন তুমিই তারে ক'রে ছিলে জয়।
তুমিই হরিয়া ছিলে বৃষ্টি অবিরল,
তুমিই নাশিয়া ছিলে জলদ সকল।
তুমিই রক্ষিয়া ছিলে ব্রজ-বাসি-গণে,
তুমিই তুষিয়া ছিলে যত ধেনু-গণে।
বামকরে তুলিয়াই গোবর্দ্ধন গিরি
তুমিই রাখিয়া ছিলে সেই ব্রজপুরী।
তুমিই সে ব্রজপতি নন্দের নন্দন,
সবন্ধু তোমায় আমি নমি অনুক্ষণ।

( १२ )

कंसमहीपतिहृद्गतशूलं
सन्ततसेवितयामुनकूलम्।
वन्दे सुन्दरचन्द्रकचूलं
त्वामहमखिलचराचरमूलम्॥

( ১২ )

কংসমহীপতিহৃদ্গতশূলং
সন্ততসেবিতযামুনকূলম্।
বন্দে সুন্দরচন্দ্রকচূলং
ত্বামহমখিলচরাচরমূলম্॥

দুরন্ত কংসের তুমি হৃদয়ের শূল,
আদরের ধন তব যমুনার কূল।
সুন্দর ময়ূর-পুচ্ছ তোমার চূড়ায়
বিরাজ করিয়া সদা কিবা শোভা পায়।
তুমি এই ব্রহ্মাণ্ডের পরম নিদান,
তোমারি শ্রীপদে আমি লইলাম স্থান।

( १३ )

मलयजरुचिरस्तनुजितमुदिरः
पालितविबुधस्तोषितवसुधः।

मामतिरसिकः केलिभिरधिकः
स्मितसुभगरदः कृपयतु वरदः॥ (१२)

( ১৩ )

মলয়জরুচিরস্তনুজিতমুদিরঃ
পালিতবিবুধস্তোষিতবসুধঃ।
মামতিরসিকঃ কেলিভিরধিকঃ
স্মিতসুভগরদঃ কৃপয়তু বরদঃ॥

চন্দনে চর্চ্চিত যাঁর দেহ অনিবার,
জিনিয়াছে জলধরে লাবণ্য যাঁহার;
কিবা দেব-গণ, কিবা সুপণ্ডিত-গণ
সবারেই সদা যিনি করেন পালন;
কংসাদি-অরাতি-গণে করিয়া সংহার
হরিয়া ছিলেন যিনি পৃথিবীর ভার;
যাঁর মত সুরসিক কেহ আর নাই,
যাঁর মত কেলিপ্রিয় দেখিতে না পাই;
মৃদু-মন্দ-হাস্য-কালে যাঁর দন্তচয়
রূপের ছটায় অতি শোভমান হয়;
ভক্ত-গণে বর-দান বিধান যাঁহার,
থাকে যেন মোর প্রতি করুণা তাঁহার!

( १४ )

उररीकृतमुररीकृतभङ्गं
नवजलधरकिरणोल्लसदङ्गम्।
युवतिहृदयधृतमदनतरङ्गं
प्रणमत यामुनतटकृतरङ्गम्॥

( ১৪ )

উররীকৃতমুররীকৃতভঙ্গং
নবজলধরকিরণোল্লসদঙ্গম্।

(१२) "स्मितसुभगरदः" इति पाठान्तरम्।

যুবতিহৃদয়ধৃতমদনতরঙ্গং
প্রণমত যামুনতটকৃতরঙ্গম্ ॥

সুমধুর-বংশী-রব-প্রবাহ-লহরী
বিস্তার করেন যিনি চিরদিন ধরি ;
নব-জলধর-সম যাঁহার বরণ
দেহের উপরি শোভা পায় সর্ব্বক্ষণ ;
যুবতী-গণের হৃদি যিনি অনিবার
মদন-লহরী-লীলা করেন বিস্তার ;
রঙ্গ ভঙ্গ নিত্য যাঁর যমুনার তীরে,
প্রণাম করহ সবে তাঁরে ভক্তিভরে !

( १५

( भुजङ्गप्रयातच्छन्दः )

नवाम्भोदनीलं जगत्तोषिशीलं
मुखासङ्गिवंशं शिखण्डावतंसम् ।
करालम्बिवेत्रं वराम्भोजनेत्रं
धृतस्फीतगुञ्जं भजे लब्धकुञ्जम् ॥

( ১৫ )

নবাম্ভোদনীলং জগত্তোষিশীলং
মুখাসঙ্গিবংশং শিখণ্ডাবতংসম্ ।
করালম্বিবেত্রং বরাম্ভোজনেত্রং
ধৃতস্ফীতগুঞ্জং ভজে লব্ধকুঞ্জম্ ॥

নব-জলধর-সম নীল দেহ যাঁর,
জগতের তুষ্টি হেতু স্বভাব যাঁহার ;
যাঁহার বদনে লিপ্ত বংশী নিরন্তর,
শিখিপুচ্ছ শিরে যাঁর শোভে মনোহর ;
গো-তাড়নে বেত্র যিনি করেন ধারণ,
প্রস্ফুটিত পদ্ম সম যাঁহার নয়ন ;
সুন্দর গুঞ্জার হার যাঁর কণ্ঠে হেরি,
ভক্তিভরে ভজি সেই নিকুঞ্জ-বিহারী !

( १६ )

हृतक्षौणिभारं कृतक्लेशहारं
जगद्गीतसारं महारत्नहारम् ॥
मृदुश्यामकेशं लसद्वन्यवेशं
कृपाभिन्नदेशं भजे बल्लवेशम् ॥ (१२)

( ১৬ )

হৃতক্ষৌণিভারং কৃতক্লেশহারং
জগদ্গীতসারং মহারত্নহারম্ ।
মৃদুশ্যামকেশং লসদ্বন্যবেশং
কৃপাভিন্নদেশং ভজে বল্লবেশম্ ॥

নাশ করিলেন যিনি পৃথিবীর ভার,
নাশিলেন যিনি কষ্ট অশেষ প্রকার ;
যাঁহার বাহুর বল খ্যাত ভূমণ্ডলে,
মহামূল্য রত্নহার শোভে যাঁর গলে ;
পরম কোমল কৃষ্ণবর্ণ যাঁর কেশ,
বন-গমনের উপযোগী যাঁর বেশ ;
সর্ব্ব দেশে কৃপা-দৃষ্টি সদা রহে যাঁর,
সে গোপ-রত্নের পদ পূজি অনিবার !

( १७ )

( स्रग्विणीच्छन्दः )

उल्लसद्बल्लवीवाससां तस्कर-
स्तेजसा निर्जितप्रस्फुरद्भास्करः ।
पीनदोःस्तम्भयोरुल्लसच्चन्दनः
पातु वः सर्व्वतो देवकीनन्दनः ॥

(१२) कृपया भिन्नाः सङ्गताः पालिता इत्यर्थः देशा जनपदा यस्य तं कृपाभिन्नदेशम् । "भिन्नः स्यात् त्रिषु दारिते सङ्गतेऽन्यवत् फुल्ले च" इति मेदिनी । "कृपाभिर्नदीशम्" इत्यपि पाठान्तरम् । नदीशं समुद्रं कृपासागरमित्यर्थः ।

( ১৭ )

উল্লসদ্বল্লবীবাসসাং তস্কর-
স্তেজসা নির্জ্জিতপ্রস্ফুরদ্ভাস্করঃ।
পীনদোঃস্তম্ভয়োরুল্লসচ্চন্দনঃ
পাতু বঃ সর্ব্বতো দেবকীনন্দনঃ॥

জল-ক্রীড়া-সক্ত যত গোপীর বসন,
করিয়া ছিলেন যিনি সে সব হরণ;
পরম প্রচণ্ড যাঁর তেজের প্রভায়
প্রভাময় প্রভাকর সদা লজ্জা পায়;
সুবিশাল-স্তম্ভ-সম যাঁর বাহু-দ্বয়
চন্দনে চর্চ্চিত হ'য়ে হয় শোভাময়;
সর্ব্ব প্রকারেই সেই দেবকী-নন্দন
করুন সর্ব্বদা তোমাদিগকে পালন!

( १८ )

**संसृतेस्तारकं तं गवां चारकं**
**वेणुना मण्डितं क्रीडने पण्डितम्।**
**धातुभिर्वेषिणं दानवद्वेषिणं**
**चिन्तय स्वामिनं बल्लवीकामिनम्॥**

( ১৮ )

সংসৃতেস্তারকং তং গবাং চারকং
বেণুনা মণ্ডিতং ক্রীড়নে পণ্ডিতম্।
ধাতুভির্বেষিণং দানবদ্বেষিণং
চিন্তয় স্বামিনং বল্লবীকামিনম্॥

অগাধ অপার এই ভব-পারাবার,
একমাত্র পারকর্ত্তা যিনিই তাহার;
করিয়া থাকেন যিনি নিত্য গো-পালন,
ওষ্ঠাধরে বংশী যাঁর রহে সর্ব্বক্ষণ;

প্রেম-কেলি-কার্য্যে যিনি পরম পণ্ডিত,
গৈরিক বসনে যিনি নিত্য বিভূষিত ;
নিরন্তর দ্বেষ যাঁর দানবের প্রতি,
গোপীর সহিত যাঁর পরম পীরিতি ;
ত্রিজগৎ-পতি বলি' খ্যাত যিনি হন,
তাঁহারি চরণ-চিন্তা কর সর্ব্বক্ষণ !

( १८ )

( जलोद्धतगतिश्छन्दः )

उपात्तकवलं परागशबलं (१४)
सदेकशरणं सरोजचरणम् ।
अरिष्टदलनं विकृष्टललनं (१५)
नमामि समहं सदैव तमहम् ॥ (१६)

( ১৯ )

উপাত্তকবলং পরাগশবলং
সদেকশরণং সরোজচরণম্ ।
অরিষ্টদলনং বিকৃষ্টললনং
নমামি সমহং সদৈব তমহম্ ॥

ভক্ষণ করিব বলি' অরণ্য ভিতরে
লইয়া ছিলেন ননী যিনি নিজ করে
বনজাত কুসুমের রেণুর সঞ্চার
করিয়াছে গাত্র খানি বিচিত্র যাঁহার ;
সজ্জনের একমাত্র যিনিই শরণ,
সরোজ-সদৃশ যাঁর রম্য শ্রীচরণ ;

(१४) "उपात्तकमलं" इति वा पाठः। गृहीतपद्मपुष्पं वक्षोरचितलक्ष्मीकं वा इत्यर्थः।
(१५) "अरिष्टदलनं" अमङ्गलनाशकमित्यर्थो वा।
(१६) "समहं" सोत्सवमित्यर्थः। "मह उत्सवतेजसोः" इति विश्वः। "नमामि तमहं" इति वा पाठः। अत्र पाठे भक्तानां क्लान्तिनाशकमित्यर्थः।

অরিষ্টাসুরের যিনি নিধন-কারণ,
যাঁহার সৌন্দর্য্যে ভুলে রমণীর মন ;
উৎসব লইয়া যিনি রহেন তন্ময়,
তাঁর পদে প্রণিপাত সকল সময় !

( ২০ )

**বিহারসদনং মনোজ্ঞরদনং**
**প্রণীতমদনং শশাঙ্কবদনম্।**
**উরঃস্থকমলং যশোভিরমলং (১৩)**
**করাত্তকমলং ভজস্ব তমলম্॥**

( ২০ )

বিহারসদনং মনোজ্ঞরদনং
প্রণীতমদনং শশাঙ্কবদনম্।
উরঃস্থকমলং যশোভিরমলং
করাত্তকমলং ভজস্ব তমলম্॥

গোপ-রমণীর যিনি লীলা-নিকেতন,
পরম সুন্দর সদা যাঁহার দশন ;
স্মর-ভাব দেন যিনি রমণীর মনে,
চন্দ্র-সম কান্তি যাঁর সদাই বদনে ;
বক্ষে যাঁর রহে নিত্য লক্ষ্মী ঠাকুরাণী,
যাঁহার বিমলা কীর্ত্তি ভুবন-ব্যাপিনী ;
যাঁহার দক্ষিণ করে লীলা-পদ্ম রয়,
সর্ব্বদাই ভজ তাঁরে হইয়া তন্ময় !

( ২১ )

**( মালিনীচ্ছন্দঃ )**

**দৃষ্টধ্বংসঃ কর্ণিকারাবতংসঃ**
**খেলদ্বংশীপঞ্চমধ্বানশংসী।**

---

(১৩) "উরস্যকমলং" ইতি পাঠান্তরম্।

गोपीचेतःकेलिभङ्गीनिकेतः
पातु स्वैरी हन्त वः कंसवैरी ॥

( ২১ )

দুষ্টধ্বংসঃ কর্ণিকারাবতংসঃ
খেলদ্বংশীপঞ্চমধ্বানশংসী ।
গোপীচেতঃকেলিভঙ্গীনিকেতঃ
পাতু স্বৈরী হন্ত বঃ কংসবৈরী ॥

দুষ্টের .ধ্বংসের যিনি পরম কারণ,
কর্ণিকার-পুষ্প যাঁর কর্ণের ভূষণ ;
ধরিয়া পঞ্চম স্বর মুরলী যাঁহার
প্লাবিত করিয়া দেয় রসে চারিধার ;
গোপিকা-গণের যিনি কেলি-নিকেতন,
স্বচ্ছন্দে বিহার যাঁর রহে সর্ব্বক্ষণ ;
কংসারাতি বলে যাঁরে এই ত্রিভুবন,
তিনিই করুন তোমাদিগকে পালন !

( ২২ )

वृन्दाटव्यां केलिमानन्दनव्यां
कुर्व्वन् नारीचित्तकन्दर्पधारी ।
नर्म्मोद्गारी मां दुकूलापहारी
नीपारूढ़ः पातु बर्हावचूड़ः ॥

( ২২ )

বৃন্দাটব্যাং কেলিমানন্দনব্যাং
কুর্ব্বন্ নারীচিত্তকন্দর্পধারী ।
নর্ম্মোদগারী মাং দুকূলাপহারী
নীপারূঢ়ঃ পাতু বর্হাবচূড়ঃ ॥

নিত্য নিত্য নব নব কেলি বৃন্দাবনে
করিয়া আনন্দ লাভ হয় যাঁর মনে ;
গোপিকা-গণের চিত্তে মদনের ভাব
করেন মনের সুখে যিনি আবির্ভাব ;

পরিহাস করি' যিনি গোপিকার সনে
করেন আনন্দ দান তাহাদের মনে ;
গোপ-রমণীর যিনি বস্ত্র চুরি করি'
উঠিয়া ছিলেন সেই কদম্ব উপরি ;
শিখিপুচ্ছ শিরে যাঁর মহাশোভা পায়,
তিনিই করুন রক্ষা সর্ব্বদা আমায় !

( ২২ )

**( ত্বরিতগতিশ্ছন্দঃ )**

**रुचिरनखे रचय सखे वलितरतिं भजनततिम्।**
**त्वमविरतिं त्वरितगतिर्नतशरणे हरिचरणे॥ (१८)**

( ২৩ )

রুচিরনখে রচয় সখে বলিতরতিং ভজনততিম্ ।
ত্বমবিরতি ত্বরিতগতির্নতশরণে হরিচরণে ॥

যে হরির শ্রীচরণ ভক্তের শরণ,
রম্য নখ গুলি যাহে শোভে সর্ব্বক্ষণ,
সেই শ্রীচরণ,—আর বিলম্ব না করি'
নিরন্তর ভজ সখে ! মন প্রাণ ভরি' !

( ২৪ )

**रुचिरपटः पुलिननटः पशुपगतिर्गुणवसतिः।**
**स मम शुचिर्जलदरुचिर्मनसि परिस्फुरतु हरिः॥ (१९**

( ২৪ )

রুচিরপটঃ পুলিননটঃ পশুপগতির্গুণবসতিঃ ।
স মম শুচির্জলদরুচির্মনসি পরিস্ফুরতু হরিঃ ॥

মনোহর পীত-বস্ত্র পরিধানে যাঁর,
যমুনা-পুলিনে নিত্য যাঁহার বিহার ;

গোপ-গণে যিনি নিত্য করেন পালন,
সমস্ত গুণের যিনি এক নিকেতন ;
যাঁর মত কিছু আর নাই সুনির্ম্মল,
জলধর সম যাঁর বরণ শ্যামল ;
সেই কৃপাময় হরি মোরে কৃপা করি'
বিরাজ করুন চিত্তে চিরদিন ধরি' !

( २५ )

(पज्झटिकाच्छन्दः)

**केलिविहितयमलार्ज्जुनभञ्जन**
**सुललितचरितनिखिलजनरञ्जन।**
**लोचननर्त्तनजितचलखञ्जन**
**मां परिपालय कालियगञ्जन॥**

( ২৫ )

কেলিবিহিতযমলার্জ্জুনভঞ্জন
সুললিতচরিতনিখিলজনরঞ্জন।
লোচননর্ত্তনজিতচলখঞ্জন
মাং পরিপালয় কালিয়গঞ্জন॥

একদিন বাল্য-লীলা করিয়া বিস্তার
তুমিই যমলার্জ্জুনে করিলে উদ্ধার।
ললিত চরিত্র তব করিয়া প্রচার
মানস রঞ্জন কর সকল জনার।
তুমিই নয়ন-ভঙ্গী করিয়া প্রকাশ
খঞ্জনের গর্ব্বকেও ক'রেছ বিনাশ।
তুমিই কালিয়-সর্পে ক'রেছ দমন,
কর কর রক্ষা মোরে তুমিই এখন !

( २६ )

**भुवनविस्तरमहिमाडम्बर**
**विरचितनिखिलखलोत्करसम्बर।**

**वितर यशोदातनय वरं वर-**
**मभिलषितं मे धृतपीताम्बर ॥**

( ২৬ )

ভুবনবিস্তৃত্বরমহিমাড়ম্বর
বিরচিতনিখিলখলোৎকরসম্বর।
বিতর যশোদাতনয় বরং বর-
মভিলষিতং মে ধৃতপীতাম্বর ॥

তব মহিমায় ব্যাপ্ত এই ত্রিভুবন,
সমস্ত দুষ্টেরি তুমি বিনাশ-কারণ;
যশোদা মাতার তুমি আদরের ধন,
পীতবস্ত্র পরিধান কর সর্ব্বক্ষণ;
প্রার্থনীয় শ্রেষ্ঠ বর করিয়া প্রদান
কর কর কর মোর সন্তোষ-বিধান!

( २७ )

**चिकुरकरम्बितचारुशिखण्डं**
**भालविनिर्जितवरशशिखण्डम् ।**
**रदरुचिनिर्धुतमुद्रितकुन्दं**
**कुरुत बुधा हृदि सपदि मुकुन्दम् ।**

( ২৭ )

চিকুরকরম্বিতচারুশিখণ্ডং
ভালবিনির্জিতবরশশিখণ্ডম্।
রদরুচিনির্ধুতমুদ্রিতকুন্দং
কুরুত বুধা হৃদি সপদি মুকুন্দম্ ॥

সুন্দর ময়ূর-পুচ্ছ চূড়ার উপর
ধারণ করিয়া যিনি রন্ নিরন্তর;
শুক্ল-অষ্টমীর চন্দ্র রম্য অনিবার,
তাহাকেও জিনিয়াছে ললাট যাঁহার;

যাঁহার দশন-কান্তি পরম সুন্দর
কুন্দ-কোরকেও জয় করে নিরন্তর;
সেই মোক্ষদাতা কৃষ্ণে করিয়া ধারণ
হৃদি শীঘ্র রেখে দাও, ওহে বুধগণ!

( २८ )

**यः परिरक्षितसुरभीलक्ष-**
**स्तदपि च सुरभीमर्द्दनदक्षः। ( २० )**
**मुरलीवादनखुरलीशाली**
**स दिशतु कुशलं तव वनमाली॥**

( ২৮ )

যঃ পরিরক্ষিতসুরভীলক্ষ-
স্তদপি চ সুরভীমর্দ্দনদক্ষঃ।
মুরলীবাদনখুরলীশালী
স দিশতু কুশলং তব বনমালী॥

যিনি লক্ষ সুরভীর করেন পালন,
অথচ করেন যিনি সুরভী-মর্দ্দন;
মুরলী-বাদন করা অভ্যাস যাঁহার,
বনমালা শোভে যাঁর কণ্ঠে অনিবার;
সেই কৃপাময় কৃষ্ণ কৈবল্য-কুশল
করুন সর্ব্বদা তব পরম মঙ্গল!

---

(२०) यः परिरक्षितं सम्यक् पालितं सुरभीणां गवां लक्षं येन सः, तदपि तथापि च सुरभ्याः मर्द्दने दक्षो निपुणः, अत्र सुरभीरक्षितरि सुरभीमर्द्दनकारित्वं विरुद्धमिति विरोधाभासालङ्कारः। तत्त्वतस्तु सुरभ्याः सुरानामकगन्धवस्तुनो मर्द्दने स्वाङ्गेषु लेपने दक्षः। "सुरभिः शल्लकीमातृभिन्मुरागोषु योषिति" इति मेदिनी। सुरभि-शब्दात् इदन्तादक्तर्था-दिति ईप्रत्ययः। तथा मुरल्याः वंश्याः वादनस्य या खुरली अभ्यासस्तेन शालते शोभते इति तादृशः। "अभ्यासः खुरली योग्या" इति त्रिकाण्डशेषः। स वनमाली वनमालाधारी श्रीकृष्णः तव कुशलं मङ्गलं दिशतु ददातु।

( २९ )

( मालिनीच्छन्दः )

रमितनिखिलडिम्भे वेणुपीतोष्ठबिम्बे
हतखलनिकुरम्बे बल्लवीदत्तचुम्बे ।
भवतु महितनन्दे तत्र वः केलिकन्दे
जगदविरलतुन्दे भक्तिरुर्व्वी मुकुन्दे ॥

( ২৯ )

রমিতনিখিলডিম্বে বেণুপীতোষ্ঠবিম্বে
হতখলনিকুরম্বে বল্লবীদত্তচুম্বে ।
ভবতু মহিতনন্দে তত্র বঃ কেলিকন্দে
জগদবিরলতুন্দে ভক্তিরুর্ব্বী মুকুন্দে ॥

গোপ-শিশু-গণ সনে খেলি' নিরন্তর
প্রফুল্ল করেন যিনি তাদের অন্তর ;
যাঁর ওষ্ঠাধর-বিম্ব বেণু করে পান,
দুষ্ট জনে বধ করা যাঁহার বিধান ;
যাঁর প্রতি প্রেমভরে গোপাঙ্গনা-গণ
মধুর চুম্বন দিয়া করে আলিঙ্গন ;
গোপরাজ নন্দ-ঘোষে যিনি পিতা ব'লে
সংবর্দ্ধনা করিলেন মহা কুতূহলে ;
এই ত্রিসংসারে যিনি কেলির আধার,
ব্রহ্মাণ্ড বিরাজ করে উদরে যাঁহার ;
মুক্তিদান করিবার যিনিই উপায়,
তোমাদের মহাভক্তি থাকুক তাঁহায় !

( ३० )

पशुपयुवतिगोष्ठीचुम्बितश्रीमदोष्ठी
स्मरतरलितदृष्टिर्निर्मितानन्दवृष्टिः ।
नवजलधरधामा पातु वः कृष्णनामा
भुवनमधुरवेषा मालिनीमूर्त्तिरेषा ॥

( ৬০ )

পশুপযুবতিগোষ্ঠীচুম্বিতশ্রীমদোষ্ঠী
স্মরতরলিতদৃষ্টির্নির্মিতানন্দবৃষ্টিঃ।
নবজলধরধামা পাতু বঃ কৃষ্ণনামা
ভুবনমধুরবেষা মালিনী মূর্ত্তিরেষা॥

পরম সুমিষ্ট যাঁর ওষ্ঠাধর-রস
গোপী-গণ পান করে হইয়া অবশ,
মদনের বাণে বিদ্ধ হইয়া তখন
চঞ্চল কটাক্ষ যিনি করেন ক্ষেপণ;
সম্ভোগ করিয়া যিনি সবারে লইয়া
হৃদয়ে আনন্দ-রস দেন নিক্ষেপিয়া;
নবীন-নীরদ-সম যাঁহার বরণ,
বনমালা-বিভূষিত যিনি সর্ব্বক্ষণ;
যাঁর বেশভূষা নিত্য মানস-রঞ্জন
ভুলাইয়া দেয় এই অনন্ত ভুবন;
সেই সুমধুর মূর্ত্তি,—কৃষ্ণ যাঁর নাম,
তোমা সবে সুমঙ্গল দিন অবিরাম!

---

# कृष्ण-ताण्डव-स्तवः।

# কৃষ্ণ-তাণ্ডব-স্তবঃ।

( ১ )

भजे व्रजैकमण्डनं समस्तपापखण्डनं
स्वभक्तचित्तरञ्जनं सदैव नन्दनन्दनम्।
सुपिच्छगुच्छमस्तकं सुनादवेणुहस्तकं
अनङ्गरङ्गसागरं नमामि कृष्णनागरम्॥

( ১ )

ভজে ব্রজৈকমণ্ডনং সমস্তপাপখণ্ডনং
স্বভক্তচিত্তরঞ্জনং সদৈব নন্দনন্দনম্।
সুপিচ্ছগুচ্ছমস্তকং সুনাদবেণুহস্তকং
অনঙ্গরঙ্গসাগরং নমামি কৃষ্ণনাগরম্ ॥

একমাত্র যিনি সদা ব্রজের ভূষণ,
সমস্তই পাপ যিনি করেন খণ্ডন;
ভক্তের মানস যিনি করেন রঞ্জন,
সে নন্দ-নন্দের পদ পূজি সর্ব্বক্ষণ।
শিখি-পিচ্ছ শিরে যিনি করেন ধারণ,
সুমধুর বেণু যাঁর করে সর্ব্বক্ষণ;
অনঙ্গ-রঙ্গের যিনি সিন্ধু অনিবার,
সেই কৃষ্ণ-নাগরের পদে নমস্কার।

( २ )

**मनोजगर्व्वमोचनं विशालभाललोचनं (१)**
**विधूतगोपशोचनं भजामि पद्मचक्षुषम्।**
**करारविन्दभूधरं स्मितावलोकसुन्दरं**
**महेन्द्रमानदारणं नमामि कृष्णवारणम् ॥**

( ২ )

মনোজগর্ব্বমোচনং বিশালভাললোচনং
বিধূতগোপশোচনং ভজামি পদ্মচক্ষুষম্ ॥
করারবিন্দভূধরং স্মিতাবলোকসুন্দরং
মহেন্দ্রমানদারণং নমামি কৃষ্ণবারণম্ ॥

মদনের গর্ব্ব যিনি করেন হরণ,
সুবিশাল-তেজোময় যাঁহার নয়ন;

---

(१) विशालं भालं तेजो यस्मिन् तत् विशालभालं, विशालभाले लोचने यस्य तं विशालभाललोचनं परमतेजोमयनयनमित्यर्थः। "भालं तेजोललाटयोः" इति मेदिनी।

যিনিই গোপের দুঃখ করেন মোচন,
সে পদ্ম-নেত্রের পদ পুজি অনুক্ষণ।
কর-পদ্মে ধরিলেন যিনি গোবর্দ্ধন,
পরম সুন্দর যাঁর সহাস্য বদন;
নাশিলেন মহেন্দ্রের যিনি অহঙ্কার,
সে কৃষ্ণ-করীর পদে করি নমস্কার!

( ২ )

कदम्बपुष्पकुण्डलं सुचारुगण्डमण्डलं
व्रजाङ्गनैकवल्लभं भजामि कृष्णदुर्लभम्।
यशोदया समोदया सकोपया दयानिधिं
उदूखले सुदुःसहं नमामि नन्दशंवहम्॥

( ৩ )

কদম্বপুষ্পকুণ্ডলং সুচারুগণ্ডমণ্ডলং
ব্রজাঙ্গনৈকবল্লভং ভজামি কৃষ্ণদুর্লভম্।
যশোদয়া সমোদয়া সকোপয়া দয়ানিধিং
উদূখলে সুদুঃসহং নমামি নন্দশংবহম্॥

কদম্ব-কুণ্ডল যাঁর কর্ণে অনুক্ষণ,
যাঁর গণ্ডস্থল সদা মানস-মোহন,
ব্রজ-নারীদের যিনি প্রাণপ্রিয় ধন,
সে দুর্লভ কৃষ্ণ-ধনে ভজি সর্ব্বক্ষণ।
রুষ্টা তুষ্টা যশোদার যিনি অনুক্ষণ
উদূখলে সুদুঃসহ বলি' গণ্য হন;
যিনি দয়া-সিন্ধু, পুণ্য শ্রীনন্দ রাজার,
সেই শ্রীকৃষ্ণের পদে প্রণাম আমার!

( ৪ )

नवीनगोपनागरं नवीनकेलिमन्दिरं
नवीनमेघसुन्दरं भजे व्रजैकमन्दिरम्।
सदैव पादपङ्कजं मदीयमानसे निजं
दधातु नन्दबालकः समस्तभक्तपालकः॥

( ৪ )

নবীনগোপনাগরং নবীনকেলিমন্দিরং
নবীনমেঘসুন্দরং ভজে ব্রজৈকমন্দিরম্।
সদৈব পাদপঙ্কজং মদীয়মানসে নিজং
দধাতু নন্দবালকঃ সমস্তভক্তপালকঃ ॥

নবীন নাগর ভাবে যাঁরে গোপগণ,
নবীন কেলির গৃহ যিনি অনুক্ষণ;
নবীন নীরদ সম যিনি সুশোভন,
সেই ব্রজপ্রিয় কৃষ্ণে ভজি সর্ব্বক্ষণ।
সমস্ত ভক্তের যিনি করেন পালন,
নন্দের বালক-পুত্র যিনি অনুক্ষণ,
সেই কৃষ্ণ কৃপা করি' যেন অনিবার
মোর চিত্তে রেখে দেন শ্রীপদ তাঁহার!

( ५ )

समस्तगोपनागरीहृदं व्रजैकमोहनं
भजामि कुञ्जमध्यगं प्रसूनभालशोभिनम्।
दिगन्तकान्तरिङ्गनं सहासबालसङ्गिनं
दिने दिने नवं नवं नमामि नन्दसम्भवम् ॥

( ৫ )

সমস্তগোপনাগরীহৃদং ব্রজৈকমোহনং
ভজামি কুঞ্জমধ্যগং প্রসূনভালশোভিনম্।
দিগন্তকান্তরিঙ্গনং সহাসবালসঙ্গিনং
দিনে দিনে নবং নবং নমামি নন্দসম্ভবম্ ॥

সমস্ত গোপীই যাঁর হৃদয়ের ধন,
যিনি ব্রজবাসীদের মানস-মোহন;
পুষ্পমালা ভালে যাঁর, যিনি কুঞ্জে রন,
ভক্তিভরে ভজি সেই কৃষ্ণের চরণ।
দিগন্ত ব্যাপিয়া যিনি করেন ভ্রমণ,
সহাস্য গোপেরা যাঁর সঙ্গী সর্ব্বক্ষণ;

দিন দিন নব নব রূপরাশি যাঁর,
সেই নন্দ-নন্দনের পদে নমস্কার !

( ৫ )

**गुणाकरं सुखाकरं कृपाकरं शुभाकरं**
**सदा सुखैकदायकं नमामि गोपनायकम्।**
**समस्तदोषशोषणं समस्तलोकतोषणं**
**समस्तदासमानसं भजामि कृष्णलालसम्॥**

( ৬ )

গুণাকরং সুখাকরং কৃপাকরং শুভাকরং
সদা সুখৈকদায়কং নমামি গোপনায়কম্।
সমস্তদোষশোষণং সমস্তলোকতোষণং
সমস্তদাসমানসং ভজামি কৃষ্ণলালসম্॥

গুণ-সুখ-কৃপাময় যিনি সর্ব্বক্ষণ,
সর্ব্বদা ভক্তের যিনি মঙ্গল-কারণ ;
সদা সুখ-দাতা বলি' গণ্য যিনি হন,
সেই গোপ-নায়কেরে নমি সর্ব্বক্ষণ।
যিনিই সমস্ত দোষ করেন শোষণ,
যিনি এই ত্রিলোকের সন্তোষ-কারণ,
সমস্ত ভক্তের প্রতি অনুরাগ যাঁর,
সেই কৃষ্ণ-লোলুপের পদে নমস্কার !

( ৭ )

**समस्तगोपनागरीनिकामकामदायकं**
**दृगन्तचारुसायकं नमामि वेणुनायकम्।**
**भवोद्भवावतारकं भवाब्धिकर्णधारकं (२)**
**यशोमतेः किशोरकं भजामि दुग्धचोरकम्॥**

---

(२) भवस्य निखिलसंसारस्य उद्भवः उत्पत्तिर्यस्मात् स भवोद्भवः ब्रह्मा तं भवतार-यति समाधिकमलजम् जनयति यस्तं भवोद्भवावतारकं कर्तुरपि कर्तारं इत्यर्थः।

( ৭ )

সমস্তগোপনাগরীনিকামকামদায়কং
দৃগন্তচারুশায়কং ভজামি বেণুনায়কম্।
ভবোদ্ভবাবতারকং ভবাব্ধিকর্ণধারকং
যশোমতেঃ কিশোরকং ভজামি দুগ্ধচোরকম্॥

এই ত্রিভুবনে যত রন্ গোপীগণ,
তাঁদের কামনা যিনি করেন পূরণ;
কটাক্ষই যাঁর বাণ মানস-মোহন,
সে বেণু-পতির পদ নমি অনুক্ষণ।
বিশ্ব-স্রষ্টা বিধাতার স্রষ্টা যিনি হন,
ভবাব্ধির কর্ণধার যিনি অনুক্ষণ;
কিশোর কুমার যিনি যশোদা-মাতার,
সে দুগ্ধ-চোরের পদে প্রণাম আমার!

( ८ )

विदग्धमुग्धगोपिकामनोमनोजदायकं
नमामि मञ्जुकानने प्रवृद्धवह्निपायिनम्।
यदा तदा यथा तथा तथैव कृष्णसत्कथा
मया सदैव गीयतां यथा कृपा विधीयताम्॥

( ৮ )

বিদগ্ধমুগ্ধগোপিকামনোমনোজদায়কং
নমামি মঞ্জুকাননে প্রবৃদ্ধবহ্নিপায়িনম্।
যদা তদা যথা তথা তথৈব কৃষ্ণসৎকথা
ময়া সদৈব গীয়তাং যথা কৃপা বিধীয়তাম্॥

স্মর-ভাব দেন যিনি মনে গোপিকার,
যিনি বনে অগ্নি-ভক্ষী,—তাঁরে নমস্কার।
যথায় তথায় আর যখন তখন
সেরূপে কৃষ্ণের কথা পাপ-বিনাশন
কীর্ত্তন করুক সদা বদন আমার,
যাহাতে আমার প্রতি কৃপা থাকে তাঁর।

## रामचन्द्र-प्रातःस्मरण-स्तवः। (१)

## রামচন্দ্র-প্রাতঃস্মরণ-স্তবঃ।

( १ )

प्रातः स्मरामि रघुनाथमुखारविन्दं
मन्दस्मितं मधुरभाषि विशालनेत्रम् ।
कर्णावलम्बिचलकुण्डलशोभिगण्डं
कर्णान्तदीर्घनयनं नयनाभिरामम् ॥

( ১ )

প্রাতঃ স্মরামি রঘুনাথমুখারবিন্দং
মন্দস্মিতং মধুরভাষি বিশালনেত্রম্।
কর্ণাবলম্বিচলকুণ্ডলশোভিগণ্ডং
কর্ণান্তদীর্ঘনয়নং নয়নাভিরামম্ ॥

মৃদু মন্দ হাস্য যাহে রহে অনুক্ষণ,
যা হ'তে ক্ষরিত হয় মধুর বচন;
যথায় চঞ্চল রম্য কর্ণের কুণ্ডল
সুশোভিত করিতেছে সদা গণ্ডস্থল;
যথায় শোভিছে নেত্র আকর্ণ-বিস্তৃত,
নয়নের তৃপ্তিকর যাহা অবিরত;
শ্রীরাম-চন্দ্রের সেই বদন-কমল
প্রভাতে উঠিয়া আমি স্মরি অবিরল!

( २ )

प्रातर्भजामि रघुनाथकरारविन्दं
रक्षोगणाय भयदं वरदं निजेभ्यः ।
यद् राजसंसदि विभज्य महेशचापं
सीताकरग्रहणमङ्गलमाप सद्यः ॥

---

(१) आह्निककर्म्मप्रकाशादुद्धृतोऽयम् ।

( ৬ )

যয়া বিনা জগৎ সর্ব্বং শশ্বৎ জীবন্মৃতং ভবেৎ।
জ্ঞানাধিদেবী যা তস্যৈ সরস্বত্যৈ নমো নমঃ॥

যিনি না থাকিলে এই অনন্ত ভুবন
জীবন্মৃত বলি' বোধ হয় সর্ব্বক্ষণ;
সকল বিদ্যার যিনি দেবী অনিবার,
নমস্কার নমস্কার চরণে তাঁহার !

( ७ )

यया विना जगत् सर्व्वं मूकमुन्मत्तवत् सदा।
वागधिष्ठात्री देवी या तस्यै वाण्यै नमो नमः॥

( ৭ )

যয়া বিনা জগৎ সর্ব্বং মূকমুন্মত্তবৎ সদা।
বাগধিষ্ঠাত্রী দেবী যা তস্যৈ বাণ্যৈ নমো নমঃ॥

যিনি না থাকিলে এই অনন্ত ভুবন
পাগল বোবার মত রহে সর্ব্বক্ষণ,
বাক্যের দেবতা বলি' পরিচয় যাঁর,
নমস্কার নমস্কার চরণে তাঁহার !

( ८ )

हिमचन्दनकुन्देन्दुकुमुदाम्भोजसन्निभा ।
वर्णाधिदेवी या तस्यै चाक्षरायै नमो नमः ॥

( ৮ )

হিমচন্দনকুন্দেন্দুকুমুদাম্ভোজসন্নিভা ।
বর্ণাধিদেবী যা তস্যৈ চাক্ষরায়ৈ নমো নমঃ॥

তুষার-কুমুদ-কুন্দ-কমল-চন্দন-
শশাঙ্ক-সমান যাঁর বর্ণ বিমোহন,
যিনি অনশ্বর, নাম বর্ণদেবী যাঁর,
নমস্কার নমস্কার চরণে তাঁহার !

( ९ )

**विसर्गविन्दुमात्रासु यदधिष्ठानमेव च ।**
**तदधिष्ठात्री या देवी तस्यै वाण्यै नमो नमः ।**

( ৯ )

বিসর্গবিন্দুমাত্রাসু যদধিষ্ঠানমেব চ।
তদধিষ্ঠাত্রী যা দেবী তস্যৈ বাণ্যৈ নমো নমঃ ॥

বিন্দু-মাত্রা-বিসর্গেও যাঁর অধিষ্ঠান,
সে বিদ্যার দেবী বলি' হয় যাঁহে জ্ঞান;
বাণী এই সুমধুর নামটী যাঁহার,
নমস্কার নমস্কার চরণে তাঁহার !

( १० )

**यया विनात्र संख्याकृत् संख्यां कर्त्तुं न शक्यते ।**
**कालसंख्यास्वरूपा या तस्यै वाण्यै नमो नमः ॥**

( ১০ )

যয়া বিনাত্র সংখ্যাকৃৎ সংখ্যাং কর্ত্তুং ন শক্যতে।
কালসংখ্যাস্বরূপা যা তস্যৈ বাণ্যৈ নমো নমঃ ॥

যিনি না থাকিলে কভু সংখ্যাবিৎ জন
সংখ্যা করিবারে নহে সমর্থ কখন,
কাল-সংখ্যা করিবার যিনি অবতার,
নমস্কার নমস্কার চরণে তাঁহার !

( ११ )

**व्याख्यास्वरूपा या देवी व्याख्याधिष्ठातृदेवता ।**
**भ्रमसिद्धान्तरूपा या तस्यै वाण्यै नमो नमः ॥**

( ১১ )

ব্যাখ্যাস্বরূপা যা দেবী ব্যাখ্যাধিষ্ঠাতৃদেবতা।
ভ্রমসিদ্ধান্তরূপা যা তস্যৈ বাণ্যৈ নমো নমঃ ॥

ব্যাখ্যাময়ী মূর্ত্তি যাঁর এই ত্রিভুবনে,
ব্যাখ্যার দেবতা বলি' যাঁরে সবে গণে,

ভ্রম-নিরসন-ময়ী মূর্ত্তি খানি যাঁর,
নমস্কার নমস্কার চরণে তাঁহার !

( १२ )

स्मृतिशक्तिर्ज्ञानशक्तिर्बुद्धिशक्तिस्वरूपिणी ।
प्रतिभाकल्पनाशक्तिर्या च तस्यै नमो नमः ॥

( ১২ )

স্মৃতিশক্তিজ্ঞানশক্তিবুদ্ধিশক্তিস্বরূপিণী ।
প্রতিভাকল্পনাশক্তির্যা চ তস্যৈ নমো নমঃ ॥

কিবা স্মৃতিশক্তি, কিবা জ্ঞানশক্তি আর,
কিবা বুদ্ধিশক্তি,—যিনি স্বরূপ সবার,
প্রতিভা-কল্পনা-শক্তি যিনি অনিবার,
নমস্কার নমস্কার চরণে তাঁহার !

( १३ )

सनत्कुमारो ब्रह्माणं ज्ञानं पप्रच्छ यत्र वै ।
बभूव जडवत् सोऽपि सिद्धान्तं कर्त्तुमक्षमः ॥

( ১৩ )

সনৎকুমারো ব্রহ্মাণং জ্ঞানং পপ্রচ্ছ যত্র বৈ ।
বভূব জড়বৎ সোঽপি সিদ্ধান্তং কর্ত্তুমক্ষমঃ ॥

সনৎকুমার ঋষি, ব্রহ্মার নন্দন,
জিজ্ঞাসা করিয়া ছিলা "জ্ঞান কিবা ধন ?"
স্বয়ং ব্রহ্মাও হায় পুত্রের কথায়
উত্তর না দিয়া ছিলা জড়পিণ্ড প্রায় !

( १४ )

तदाजगाम भगवानात्मा श्रीकृष्ण ईश्वरः ।
उवाच सततं स्तौहि वाणीमिति प्रजापतिम् ॥

( ১৪ )

তদাজগাম ভগবানাত্মা শ্রীকৃষ্ণ ঈশ্বরঃ ।
উবাচ সততং স্তৌহি বাণীমিতি প্রজাপতিম্ ॥

শ্রীকৃষ্ণ ঈশ্বর অন্তরাত্মা নারায়ণ
অমনি তথায় আসি' দিয়া দরশন
কহিলেন, "শুন ওহে দেব প্রজাপতি !
করহ বাণীর স্তব হ'য়ে একমতি"।

( १५ )

तुष्टाव त्वां स च ब्रह्मा चाज्ञया परमात्मनः।
चकार त्वत्प्रसादेन तदा सिद्धान्तमुत्तमम्॥

( ১৫ )

তুষ্টাব ত্বাং স চ ব্রহ্মা চাজ্ঞয়া পরমাত্মনঃ।
চকার ত্বৎপ্রসাদেন তদা সিদ্ধান্তমুত্তমম্॥

তখন কৃষ্ণের আজ্ঞা ল'য়ে প্রজাপতি
করেন তোমার মাগো ! কত শত স্তুতি।
অবশেষে প্রজাপতি তব কৃপাবলে
জ্ঞানের সিদ্ধান্ত করিলেন কুতূহলে !

( १६ )

यदाप्यनन्तं पप्रच्छ ज्ञानमेकं वसुन्धरा।
बभूव मूकवत् सोऽपि सिद्धान्तं कर्त्तुमक्षमः॥

( ১৬ )

যদাপ্যনন্তং পপ্রচ্ছ জ্ঞানমেকং বসুন্ধরা।
বভূব মূকবৎ সোঽপি সিদ্ধান্তং কর্ত্তুমক্ষমঃ॥

অনন্তেরে জিজ্ঞাসেন পৃথিবী যখন,
কহ মোরে হে অনন্ত ! "জ্ঞান কিবা ধন" ?
অনন্ত উত্তর তাঁর দিতে না পারিয়া
বোবার মতন রন্ অবাক্ হইয়া !

( १७ )

तदा त्वाञ्च स तुष्टाव संत्रस्तः कश्यपाज्ञया।
ततश्चकार सिद्धान्तं निर्मलं भ्रमभञ्जनम्॥

( ১৭ )

তদা ত্বাঞ্চ স তুষ্টাব সংত্রস্তঃ কশ্যপাজ্ঞয়া ।
ততশ্চকার সিদ্ধান্তং নির্মলং ভ্রমভঞ্জনম্ ॥

ভয়ে জড় সড় হ'য়ে অনন্ত তখন
কশ্যপ-আজ্ঞায় করে তোমার বন্দন ।
অনন্তের প্রতি তব করুণা হইল,
তখন অনন্ত তাঁর উত্তর করিল ।

( १८ )

**व्यासः पुराणसूत्रञ्च पप्रच्छ वाल्मीकिं यदा ।**
**मौनीभूतः स सस्मार त्वामेव जगदम्बिकाम् ॥**

( ১৮ )

ব্যাসঃ পুরাণসূত্রঞ্চ পপ্রচ্ছ বাল্মীকিং যদা ।
মৌনীভূতঃ স সস্মার ত্বামেব জগদম্বিকাম্ ॥

করিয়া পুরাণ-গ্রন্থ লিখিবার আশা
ব্যাসদেব বাল্মীকিরে করেন জিজ্ঞাসা ।
উপায় না দেখি' আর বাল্মীকি তখন
তোমাকেই মনে মনে করিলা স্মরণ !

( १९ )

**तदा चकार सिद्धान्तं त्वद्वरेण मुनीश्वरः ।**
**संप्राप्य निर्म्मलं ज्ञानं प्रमादध्वंसकारणम् ॥**

( ১৯ )

তদা চকার সিদ্ধান্তং ত্বদ্বরেণ মুনীশ্বরঃ ।
সংপ্রাপ্য নির্ম্মলং জ্ঞানং প্রমাদধ্বংসকারণম্ ॥

যে জ্ঞান লভিলে হায় কেহ একবার
পলাইয়া যায় তার মনের আঁধার,
বাল্মীকি তোমার বর পাইয়া তখন,
সেই সুনির্ম্মল জ্ঞান করিল অর্জ্জন !

( २० )

**पुराणसूत्रं श्रुत्वा स व्यासः कृष्णकलोद्भवः।**
**त्वां सिषेवे स दध्यौ च शतवर्षञ्च पुष्करे॥**

( ২০ )

পুরাণসূত্রং শ্রুত্বা স ব্যাসঃ কৃষ্ণকলোদ্ভবঃ।
ত্বাং সিষেবে স দধ্যৌ চ শতবর্ষঞ্চ পুষ্করে॥

কৃষ্ণ-অংশে জন্ম যার, সেই ব্যাস-মুনি
পুরাণ-সূত্রের কথা শুনিয়া তখনি,
করিল তোমার সেবা কতই আদরে,
শতবর্ষ করে ধ্যান থাকিয়া পুষ্করে!

( २१ )

**तदा त्वत्तो वरं प्राप्य स कवीन्द्रो बभूव ह।**
**तदा वेदविभागञ्च पुराणानि चकार सः॥**

( ২১ )

তদা ত্বত্তো বরং প্রাপ্য স কবীন্দ্রো বভূব হ।
তদা বেদবিভাগঞ্চ পুরাণানি চকার সঃ॥

পাইয়া তোমার বর সেই ব্যাস-মুনি
কবীন্দ্রের শিরোমণি হইলা তখনি;
তার পর চতুর্ব্বেদ বিভাগ করিলা,
আঠার পুরাণ গ্রন্থ পুনশ্চ রচিলা!

( २२ )

**यदा देवेन्द्रं पप्रच्छ तत्त्वज्ञानं शिवा शिवम्।**
**क्षणं त्वामेव संचिन्त्य तस्मै ज्ञानं ददौ विभुः॥**

( ২২ )

যদা দেবেন্দ্রং পপ্রচ্ছ তত্ত্বজ্ঞানং শিবা শিবম্।
ক্ষণং ত্বামেব সংচিন্ত্য তস্মৈ জ্ঞানং দদৌ বিভুঃ॥

জিজ্ঞাসা করেন শিবে শিবানী যখন
"তত্ত্ব-জ্ঞান কিবা বস্তু? কহ ত্রিলোচন"!

তখন তোমারি ধ্যান করি' নিরন্তর
শিষ্যদীয়ে দিব্যজ্ঞান কহেন শঙ্কর !

( ২২ )

पप्रच्छ शब्दशास्त्रञ्च महेन्द्रश्च बृहस्पतिम् ।
दिव्यं वर्षसहस्रञ्च स त्वां दध्यौ च पुष्करे ॥

( ২৩ )

পপ্রচ্ছ শব্দশাস্ত্রঞ্চ মহেন্দ্রশ্চ বৃহস্পতিম্ ।
দিব্যং বর্ষসহস্রঞ্চ স ত্বাং দধ্যৌ চ পুষ্করে ॥

একদিন জিজ্ঞাসেন দেব সুরপতি,
"শব্দ-শাস্ত্র কিবা বস্তু" ?—কহ বৃহস্পতি !
বৃহস্পতি ইহা শুনি' হইয়া কাতর
পুষ্করে ধ্যায়িল দিব্য সহস্র বৎসর ।

( ২৪ )

तदा त्वत्तो वरं प्राप्य दिव्यं वर्षसहस्रकम् ।
उवाच शब्दशास्त्रञ्च तदर्थञ्च सुरेश्वरम् ॥

( ২৪ )

তদা ত্বত্তো বরং প্রাপ্য দিব্যং বর্ষসহস্রকম্ ।
উবাচ শব্দশাস্ত্রঞ্চ তদর্থঞ্চ সুরেশ্বরম্ ॥

পাইয়া তোমার বর, করিয়া বিচার
শব্দ-শাস্ত্র কিবা বস্তু, কিবা অর্থ তার,
সহস্র বৎসর দিব্য ধরি' বৃহস্পতি
ইন্দ্রদেবে বুঝাইয়া দিলা যথারীতি ।

( ২৫ )

अध्यापिताश्च यैः शिष्या यैरधीतं मुनीश्वरैः ॥
ते च त्वां परिसंचिन्त्य प्रवर्त्तन्ते सुरेश्वरि ॥

( ২৫ )

অধ্যাপিতাশ্চ যৈঃ শিষ্যা যৈরধীতং মুনীশ্বরৈঃ ॥
তে চ ত্বাং পরিসংচিন্ত্য প্রবর্ত্তন্তে সুরেশ্বরি ॥

যে সকল মুনিবর করে অধ্যাপন,
অথবা স্বয়ং যারা করে অধ্যয়ন,
সবাই তোমারি ধ্যান মনে মনে করি'
নিজ কার্য্য সমাপন করে, সুরেশ্বরি !

( ২৫ )

**ত্বং সংস্তুতা পূজিতা চ মুনীন্দ্রমনুমানবৈঃ।**
**দৈত্যেন্দ্রৈশ্চ সুরৈশ্চাপি ব্রহ্মবিষ্ণুশিবাদিভিঃ॥**

( ২৬ )

ত্বং সংস্তুতা পূজিতা চ মুনীন্দ্রমনুমানবৈঃ।
দৈত্যেন্দ্রৈশ্চ সুরৈশ্চাপি ব্রহ্মবিষ্ণুশিবাদিভিঃ॥

কিবা চতুর্দ্দশ মনু, শ্রেষ্ঠ মুনিগণ,
কিবা এ সংসারে যত নর অগণন,
কিবা ব্রহ্মা, কিবা বিষ্ণু, কিবা মহেশ্বর,
কিবা আর আর যত দেবতা-নিকর,
কিবা আর আর যত রহে দৈত্যগণ,
সকলেই পূজে মাগো ! তোমার চরণ !

( ২৭ )

**জড়ীভূতঃ সহস্রাস্যঃ পঞ্চবক্ত্রশ্চতুর্ম্মুখঃ।**
**যাং স্তোতুং কিমহং স্তৌমি ত্বামেকাস্যেন মানবঃ॥**

( ২৭ )

জড়ীভূতঃ সহস্রাস্যঃ পঞ্চবক্ত্রশ্চতুর্ম্মুখঃ।
যাং স্তোতুং কিমহং স্তৌমি ত্বামেকাস্যেন মানবঃ॥

চতুর্ম্মুখ পঞ্চানন সহস্র-বদন
করিতে না পারে তব মহিমা কীর্ত্তন ;
এক মুখে কিরূপে মা ! মানব হইয়া
করিব তোমার স্তুতি,—না পাই ভাবিয়া !

( ২৮ )

**ইত্যুক্ত্বা যাজ্ঞবল্ক্যশ্চ ভক্তিনম্রাত্মকন্ধরঃ।**
**প্রণনাম নিরাহারো রুরোদ চ মুহুর্মুহুঃ॥**

( ২৮ )

ইত্যুক্ত্বা যাজ্ঞবল্ক্যশ্চ ভক্তিনম্রাত্মকন্ধরঃ ।
প্রণনাম নিরাহারো রুরোদ চ মুহুর্মুহুঃ ॥

ইহা বলি' যাজ্ঞবল্ক্য মহাভক্তিভরে
স্কন্ধ নত করি' তাঁর চরণ উপরে.
করিতে লাগিলা শত সহস্র প্রণাম,
কাঁদিতে লাগিলা অনাহারে অবিরাম।

( २९ )

तदा ज्योतिःस्वरूपा सा तेनाऽदृष्टाऽप्युवाच तम् ।
सुकवीन्द्रो भवेत्युक्त्वा वैकुण्ठञ्च जगाम ह ॥

( ২৯ )

তদা জ্যোতিঃস্বরূপা সা তেনাঽদৃষ্টাঽপ্যুবাচ তম্ ।
সুকবীন্দ্রো ভবেত্যুক্ত্বা বৈকুণ্ঠঞ্চ জগাম হ ॥

জ্যোতির্ম্ময়-রূপ মাত্র করিয়া ধারণ
সরস্বতী উপস্থিত হয়েন তখন ;
অলক্ষিত-ভাবে তাঁর সম্মুখে থাকিয়া
দান করিলেন বর প্রসন্ন হইয়া ;—
"সুকবির শিরোমণি হও ত্রিভুবনে,"
ইহা বলি' চলিলেন বৈকুণ্ঠ-ভবনে ।

( ३० )

याज्ञवल्क्यकृतं वाणीस्तोत्रं यः संयतः पठेत् ।
सुकवीन्द्रो महावाग्मी बृहस्पतिसमो भवेत् ॥

( ৩০ )

যাজ্ঞবল্ক্যকৃতং বাণীস্তোত্রং যঃ সংযতঃ পঠেৎ ।
সুকবীন্দ্রো' মহাবাগ্মী বৃহস্পতিসমো ভবেৎ ॥

এই সরস্বতী-স্তব যাজ্ঞবল্ক্য-কৃত
যেই জন পাঠ করে হইয়া সংযত,

কবিশ্রেষ্ঠ মহাবাগ্মী হয় সেই জন,
বৃহস্পতি-সম বুদ্ধি সে করে ধারণ।

( ३१ )

**महामूर्खश्च दुर्मेधा वर्षमेकञ्च यः पठेत् ।**
**स पण्डितश्च मेधावी सुकविश्च भवेद् ध्रुवम्**

( ৩১ )

মহামূর্খশ্চ দুর্মেধা বর্ষমেকঞ্চ যঃ পঠেৎ।
স পণ্ডিতশ্চ মেধাবী সুকবিশ্চ ভবেদ্ ধ্রুবম্॥

মহামূর্খ মেধাশূন্য যদি কোন জন
বর্ষমাত্র এই স্তব করে উচ্চারণ,
পণ্ডিত মেধাবী আর সুকবি সে হয়,
সত্য সত্য কহিতেছি,—জানিও নিশ্চয় !

# शीतला-स्तवः (१)

## ( शिव-कृतः )

# শীতলা-স্তবঃ

## (শিব-কৃতঃ)

( १ )

**वन्देऽहं शीतलां देवीं रासभस्थां दिगम्बराम् । (२)**
**मार्ज्जनीकलसोपेतां शूर्पालङ्कृतमस्तकाम्**

( ১ )

বন্দেঽহং শীতলাং দেবীং রাসভস্থাং দিগম্বরাম্।
মার্জ্জনীকলসোপেতাং শূর্পালঙ্কৃতমস্তকাম্ ॥

---

(१) स्कन्दपुराणीयमिदम् ।

(२) "रासभस्थां दिगम्बरीम्" इति पाठान्तरम् ।

যিনি দিগম্বরী, যিনি গর্দ্দভ-বাহিনী,
কলশ যাঁহার কক্ষে, করে সম্মার্জ্জনী,
শূর্পে সুশোভিত সদা মস্তক যাঁহার,
সেই শীতলার পদ পূজি অনিবার !

( २ )

**वन्देऽहं शीतलां देवीं विस्फोटकभयापहाम्। (३)**
**यामासाद्य निवर्त्तेत विस्फोटकभयं महत्॥**

( ২ )

বন্দেঽহং শীতলাং দেবীং বিস্ফোটকভয়াপহাম্।
যামাসাদ্য নিবর্ত্তেত বিস্ফোটকভয়ং মহৎ॥

করিলে যাঁহার ধ্যান হইয়া তন্ময়
নাহি রয় কিছুমাত্র বিস্ফোটক-ভয় ;
বিস্ফোটক-ভয়-হরা সেই শীতলার
পাদ-পদ্ম ভক্তিভরে ভজি অনিবার !

( ३ )

**शीतले शीतले त्राहि यो ब्रूयात् दाहपीड़ितः। (४)**
**विस्फोटकभयं घोरं क्षिप्रं तस्य प्रणश्यति॥**

( ৩ )

শীতলে শীতলে ত্রাহি যো ব্রূয়াৎ দাহপীড়িতঃ।
বিস্ফোটকভয়ং ঘোরং ক্ষিপ্রং তস্য প্রণশ্যতি॥

যে জন ব্যাকুল হ'য়ে ব্রণ-যন্ত্রণায়
"শীতলা শীতলা" বলি' প্রাণ-ভিক্ষা চায়,
ব্রণের বিষম জ্বালা নাহি তার রয়,
নাহি থাকে গৃহে তার বিস্ফোটক-ভয় !

( ४ )

**यस्त्वामुदकमध्ये तु ध्यात्वा संपूजयेन्नरः।**
**विस्फोटकभयं घोरं गृहे तस्य न जायते॥**

(३) "सर्व्वरोगभयापहाम्" इति पाठान्तरम्।

(४) "शीतले शीतले चेति" इत्यपि पाठः।

( ৪ )

যস্ত্বামুদকমধ্যে তু ধ্যাত্বা সংপূজয়েন্নরঃ ।
বিস্ফোটকভয়ং ঘোরং গৃহে তস্য ন জায়তে ॥

যে জন তোমাকে মাগো ! জলের ভিতরে
মনে মনে ধ্যান করি' পূজে ভক্তিভরে,
বিষম দারুণ সেই বিস্ফোটক-ভয়
কিছুতেই কভু তার গৃহে নাহি হয় ।

( ५ )

**शीतले ज्वरदग्धस्य पूतिगन्धगतस्य च ।**
**प्रनष्टचक्षुषः पुंसस्त्वामाहुर्जीवनौषधम् ॥**

( ৫ )

শীতলে জ্বরদগ্ধস্য পূতিগন্ধগতস্য চ ।
প্রনষ্টচক্ষুষঃ পুংসস্ত্বামাহুর্জীবনৌষধম্ ॥

জ্বরের জ্বালায় যার জ্বলিছে শরীর,
যার ব্রণ-পূতি-গন্ধ হ'তেছে বাহির,
কিংবা যার চক্ষুঃ নষ্ট হয়, মা শীতলে !
তুমিই ঔষধ তার এই ভূমণ্ডলে !

( ६ )

**शीतले तनुजान् रोगान् नृणां हरसि दुस्त्यजान् ।**
**विस्फोटकविशीर्णानां त्वमेकाऽमृतवर्षिणी ॥**

( ৬ )

শীতলে তনুজান্ রোগান্ নৃণাং হরসি দুস্ত্যজান্ ।
বিস্ফোটকবিশীর্ণানাং ত্বমেকাঽমৃতবর্ষিণী ॥

নরদেহে আছে যত রোগ সুদুর্জ্জয়,
তুমিই করহ মাগো ! সেই সব ক্ষয় ।
বিস্ফোটকে জীর্ণ শীর্ণ যার কলেবর,
সুধা-বৃষ্টি কর তুমি তাহার উপর !

( ७ )

गलगण्डग्रहा रोगा ये चान्ये दारुणा नृणाम् ।
त्वदनुध्यानमात्रेण शीतले यान्ति संक्षयम् ॥

( ৭ )

গলগণ্ডগ্রহা রোগা যে চান্যে দারুণা নৃণাম্ ।
ত্বদনুধ্যানমাত্রেণ শীতলে যান্তি সংক্ষয়ম্ ॥

গলগণ্ড, গলগ্রহ, অন্য-রোগ-চয়,
নরদেহে যত কিছু রোগ সুদুর্জ্জয়,
সমস্তই দূরে তার করে পলায়ন,
যে জন তোমায় মাগো! করয়ে স্মরণ।

( ८ )

न मन्त्रो नौषधं तस्य पापरोगस्य विद्यते । (५)
त्वामेकां शीतले धात्रीं नान्यां पश्यामि देवताम् ॥ (६)

( ৮ )

ন মন্ত্রো নৌষধং তস্য পাপরোগস্য বিদ্যতে ।
ত্বামেকাং শীতলে ধাত্রীং নান্যাং পশ্যামি দেবতাম্ ॥

মহা-পাপ-জন্য-রোগ বিনাশ করিতে
মন্ত্র বা ঔষধ কিছু নাই এ জগতে।
এরূপ রোগের মাগো! তুমি নিস্তারিণী,
তোমা বিনা নাহি অন্য দেবতারে জানি!

( ९ )

मृणालतन्तुसदृशीं नाभिहृन्मध्यसंस्थिताम् ।
यस्त्वां संचिन्तयेद् देवि तस्य मृत्युर्न जायते ॥

( ৯ )

মৃণালতন্তুসদৃশীং নাভিহৃন্মধ্যসংস্থিতাম্।
যস্ত্বাং সংচিন্তয়েৎ দেবি তস্য মৃত্যুর্ন জায়তে ॥

(५) "न मन्त्रो नौषधं किञ्चित्" इति पाठान्तरम् ।

(६) "त्वमेका शीतले धात्री नान्यां पश्यामि देवताम्" इत्यपि पाठः ।

মৃণালের সূত্র সম তুমি সূক্ষ্ম অতি,
নাভি ও হৃদয়ে তুমি করহ বসতি,—
তোমার এরূপ মূর্ত্তি যে করে স্মরণ,
সে জন না যায় মাগো! শমন-সদন!

( १० )

**अष्टकं शीतलादेव्या यो नरः प्रपठेत् सदा ।**
**विस्फोटकभयं घोरं गृहे तस्य न जायते ॥**

( ১০ )

অষ্টকং শীতলাদেব্যা যো নরঃ প্রপঠেৎ সদা ।
বিস্ফোটকভয়ং ঘোরং গৃহে তস্য ন জায়তে ॥

শীতলা-দেবীর এই অষ্ট-শ্লোক-স্তুতি
যেই জন পঠে সদা হ'য়ে একমতি,
পরম দারুণ সেই বিস্ফোটক-ভয়
কিছুতেই তার গৃহে কভু নাহি হয়!

( ११ )

**श्रोतव्यं पठितव्यञ्च श्रद्धाभक्तिसमन्वितैः ।**
**उपसर्गविनाशाय परं स्वस्त्ययनं महत् ॥**

( ১১ )

শ্রোতব্যং পঠিতব্যঞ্চ শ্রদ্ধাভক্তিসমন্বিতৈঃ ।
উপসর্গবিনাশায় পরং স্বস্ত্যয়নং মহৎ ॥

যার মনে শ্রদ্ধা ভক্তি রহে সর্ব্বক্ষণ,
পঠন শ্রবণ ইহা করুক সে জন।
বহুবিধ উপসর্গ বিনাশ করিতে
এই এক স্বস্ত্যয়ন আছে এ জগতে!

( १२ )

**शीतले त्वं जगन्माता शीतले त्वं जगत्पिता ।**
**शीतले त्वं जगद्धात्री शीतलायै नमो नमः ॥**

( ১২ )

শীতলে ত্বং জগন্মাতা শীতলে ত্বং জগৎপিতা।
শীতলে ত্বং জগদ্ধাত্রী শীতলায়ৈ নমো নমঃ॥

তুমি মা শীতলে! এই ত্রিলোকের মাতা,
তুমি মা শীতলে! এই ত্রিলোকের পিতা।
তুমি মা শীতলে! কর ত্রিলোক-উদ্ধার,
নমস্কার নমস্কার চরণে তোমার!

( १३-१४ )

रासभो गर्द्दभश्चैव खरो वैशाखनन्दनः।
शीतलावाहनश्चैव दूर्व्वाकन्दनिकृन्तनः।
एतानि खरनामानि शीतलाग्रे तु यः पठेत्।
तस्य गेहे शिशूनाञ्च शीतलारुङ् न जायते॥

( ১৩-১৪ )

রাসভো গর্দ্দভশ্চৈব খরো বৈশাখনন্দনঃ।
শীতলাবাহনশ্চৈব দূর্ব্বাকন্দনিকৃন্তনঃ॥
এতানি খরনামানি শীতলাগ্রে তু যঃ পঠেৎ।
তস্য গেহে শিশূনাঞ্চ শীতলারুঙ্ ন জায়তে॥

রাসভো গর্দ্দভ খর বৈশাখ-নন্দন,
শীতলা-বাহন দূর্ব্বা-কন্দ-নিকৃন্তন;—
শীতলা-দেবীর অগ্রে করিয়া গমন
এ সব গর্দ্দভ-নাম পঠে যেই জন,
থাকুক তাহার গৃহে যত শিশু-চয়,
তাদের বসন্ত-রোগ কভু নাহি হয়।

( १५ )

शीतलाष्टकमेवेदं न देयं यस्य कस्यचित्।
दातव्यञ्च सदा तस्मै श्रद्धाभक्तियुताय वै॥

( ১৫ )

শীতলাষ্টকমেবেদং ন দেয়ং যস্য কস্যচিৎ।
দাতব্যঞ্চ সদা তস্মৈ শ্রদ্ধাভক্তিযুতায় বৈ॥

শীতলার এই স্তব গোপনে রাখিবে,
যাহাকে তাহাকে ইহা কভু নাহি দিবে।
যার হৃদি শ্রদ্ধা ভক্তি আছে বিদ্যমান,
শুধু তাহাকেই ইহা করিবে প্রদান !

---

# चाटु-पुष्पाञ्जलि-स्तवः

( रूपगोस्वामि-विरचितः )

# চাটু-পুষ্পাঞ্জলি-স্তবঃ

( রূপগোস্বামি-বিরচিতঃ )

( ১ম হইতে ১২শ শ্লোকে এই বৈষ্ণব মহাকবি, শ্রীমতী রাধিকার রূপ ও গুণ-বর্ণনচ্ছলে তাঁহার স্তুতি করিতেছেন )

( १ )

**नवगोरोचनागौरीं प्रवरेन्दीवराम्बराम् ।**
**मणिस्तवकविद्योतिवेणीव्यालाङ्गनाफणाम् ॥ (१)**

( ১ )

নবগোরোচনাগৌরীং প্রবরেন্দীবরাম্বরাম্ ।
মণিস্তবকবিদ্যোতিবেণীব্যালাঙ্গনাফণাম্ ॥

নব-গোরোচনা-সম তব কলেবর
পীতবর্ণে কিবা শোভা পায় নিরন্তর ।

---

(१) हे वृन्दावनेश्वरि त्वामहं वन्दे इति द्वादशश्लोकगतेनान्वयः। त्वां कथं भूतामित्यपेक्ष्याह नवगोरोचनावत् गौरीं पीताङ्गीम्। अभिरूपकुलतिलकायमानः श्रीरूपकविः श्रीमद्राधिकाचरणदास्यमुद्दिश्य चाटुपुष्पाञ्जलिनामकं चाटुवचनरूपं स्तोत्रप्रबन्धं निबध्नन् प्रथमं तावत् द्वादशभिः श्लोकैः कुलकेन वन्दनीयत्व प्रयोजकनिरुपमोत्कर्षज्ञापनाय विशेषणनिकरैः श्रीराधिकां विशेषयन् स्तौति नवगोरोचनागौरीमिति।

তোমার সুরম্য-বেণী-কৃষ্ণসর্পী-ফণা,
মণি-গুচ্ছ বলিয়াই হয় বিবেচনা ।
রম্য-নীলপদ্ম-সম তোমার বসন,
বৃন্দাবনেশ্বরি ! বন্দি তোমার চরণ !

( २ )

**उपमानघटामानप्रहारिमुखमण्डलाम् ।**
**नवेन्दुनिन्दिभालोद्यत्कस्तूरीतिलकश्रियम् ॥**

( ২ )

উপমানঘটামানপ্রহারিমুখমণ্ডলাম্ ।
নবেন্দুনিন্দিভালোদ্যৎকস্তূরীতিলকশ্রিয়ম্ ॥

সেই পদ্ম, সেই চন্দ্র, কিংবা আর আর
যত কিছু বস্তু আছে উপমা দিবার,
সেই সবাকার গর্ব্ব খর্ব্বের কারণ
বিরাজ করিছে তব সুন্দর বদন ।
অষ্টমীর চন্দ্র-নিন্দি-ললাট উপর
কস্তূরী-তিলক-বিন্দু থাকি' নিরন্তর
তোমার অঙ্গের শোভা করিছে বর্দ্ধন,
বৃন্দাবনেশ্বরি ! বন্দি তোমার চরণ !

( ३ )

**भ्रूजितानङ्गकोदण्डां लोलनीलालकावलिम् ।**
**कज्जलोज्ज्वलताराजच्चकोरीचारुलोचनाम् ॥**

( ৩ )

ভ্রূজিতানঙ্গকোদণ্ডাং লোলনীলালকাবলিম্ ।
কজ্জলোজ্জ্বলতারাজচ্চকোরীচারুলোচনাম্ ॥

তোমার ভ্রূ-যুগ মনোহর সাতিশয়,
মদনের ধনুকেও করিয়াছে জয় ;
পরম শ্যামল পুনঃ পরম চঞ্চল
তোমার অলকাবলী শোভে অবিরল ;

কজ্জলে উজ্জ্বল তব নয়ন সুন্দর
চকোরীর চারু-নেত্র-সম নিরন্তর
অতি রমণীয় ভাব করয়ে ধারণ,
বৃন্দাবনেশ্বরি ! বন্দি তোমার চরণ !

( ৪ )

**তিলপুষ্পাভনাসাগ্রবিরাজদ্বরমৌক্তিকাম্ ।**
**অধরোদ্ধূতবন্ধূকাং কুন্দালীবন্ধুরদ্বিজাম্ ॥**

( ৪ )

তিলপুষ্পাভনাসাগ্রবিরাজদ্বরমৌক্তিকাম্ ।
অধরোদ্ধূতবন্ধূকাং কুন্দালীবন্ধুরদ্বিজাম্ ॥

তিল-পুষ্প-সম তব নাসাগ্রে নিয়ত
কনক-খচিত-মুক্তা রহে সুশোভিত ;
বন্ধুজীব-পুষ্পে তব লোহিত অধর
রাখিয়াছে পরাজিত করি' নিরন্তর ;
কুন্দ-মালা-সম তব বন্ধুর দশন,
বৃন্দাবনেশ্বরি ! বন্দি তোমার চরণ !

( ৫ )

**সরত্নস্বর্ণরাজীবকলিকাকৃতকর্ণিকাম্ । (২)**
**কস্তূরীবিন্দুচিবুকাং রত্নগ্রৈবেয়কোজ্জ্বলাম্ ॥**

( ৫ )

সরত্নস্বর্ণরাজীবকলিকাকৃতকর্ণিকাম্ ।
কস্তূরীবিন্দুচিবুকাং রত্নগ্রৈবেয়কোজ্জ্বলাম্ ॥

হীরকাদি-রত্ন-যুত সুবর্ণ-রচিত
পদ্ম-কলি কর্ণে তব শোভে অবিরত ;
অধরের অধোভাগে তব নিরন্তর
কস্তূরী-তিলক-বিন্দু শোভে মনোহর !
রত্নময় কণ্ঠহার তোমার ভূষণ ;
বৃন্দাবনেশ্বরি ! বন্দি তোমার চরণ !

---

(২) "সরত্নস্বর্ণরাজীবকর্ণিকাকৃতকর্ণিকাম্" ইতি পাঠান্তরম্ ।

( ৫ )

দিব্যাঙ্গদপরিষ্বঙ্গলসদ্ভুজমৃণালিকাম্।
বলারিরত্নবলয়কলালম্বিকলাচিকাম্॥ (২)

( ৬ )

দিব্যাঙ্গদপরিষ্বঙ্গলসদ্ভুজমৃণালিকাম্।
বলারিরত্নবলয়কলালম্বিকলাচিকাম্॥

সুন্দর কেয়ূরে ভুজ-মৃণাল তোমার
পরম সুন্দর শোভা ধরে অনিবার।
ইন্দ্রনীল-মণি-যুত পরম সুন্দর
তোমার বলয় মণিবন্ধের উপর
করিতেছে সুমধুর শব্দ অনুক্ষণ,
বৃন্দাবনেশ্বরি! বন্দি তোমার চরণ!

( ৩ )

রত্নাঙ্গুরীয়কোল্লাসিবরাঙ্গুলি করাম্বুজাম্।
মনোহরমহাহারবিহারিকুচকুট্মলাম্॥ (৪)

( ৭ )

রত্নাঙ্গুরীয়কোল্লাসিবরাঙ্গুলিকরাম্বুজাম্।
মনোহরমহাহারবিহারিকুচকুট্মলাম্॥

তব কর-কমলের অঙ্গুলি সকল
রত্নময় অঙ্গুরীতে শোভে অবিরল।
মহামূল্য মুক্তাহার পরম সুন্দর
তোমার কমল-কলি-কুচের উপর
পড়িয়া করিছে তার শোভা বিবর্দ্ধন,
বৃন্দাবনেশ্বরি! বন্দি তোমার চরণ!

(২) "কলাবিকাম্" ইত্যপি দুষ্টঃ পাঠঃ প্রাপ্তিনকঃ। "অধরাস্য মণিবন্ধাৎ প্রকোষ্ঠঃ স্যাৎ কলাচিকা" ইতি হেমচন্দ্রঃ।

(৪) "বিহারিকুচকুড্মলাম্" ইত্যপি পাঠান্তরম্।

( ৮ )

রোমালিভুজগীমূর্দ্ধরত্নাভতরলাঙ্কিতাম্।
বলিত্রয়ীলতাবদ্ধক্ষীণভঙ্গুরমধ্যমাম্॥

( ৮ )

রোমালিভুজগীমূর্দ্ধরত্নাভতরলাঙ্কিতাম্।
বলিত্রয়ীলতাবদ্ধক্ষীণভঙ্গুরমধ্যমাম্॥

সর্পীর মস্তকে শোভে মাণিক যেমন,
সেইরূপ রোমাবলী তব সর্ব্বক্ষণ
হার-মধ্যমণি-যোগে নিত্য শোভা পায়;
তব ক্ষীণ কটিদেশ পাছে ভেঙ্গে যায়,
ত্রিবলী-লতায় বদ্ধ আছে এ কারণ;
বৃন্দাবনেশ্বরি! বন্দি তোমার চরণ!

( ৯ )

মণিসারসনাধারবিস্ফারশ্রোণিরোধসম্।
হেমরম্ভামদারম্ভস্তম্ভনোরুযুগাকৃতিম্॥

( ৯ )

মণিসারসনাধারবিস্ফারশ্রোণিরোধসম্।
হেমরম্ভামদারম্ভস্তম্ভনোরুযুগাকৃতিম্॥

তোমার বিশাল কটি-তটের উপর
মণিময় চন্দ্রহার শোভে নিরন্তর;
সুবর্ণ-রম্ভার গর্ব্ব করিবে বিনাশ,
তব উরু-যুগ করি' এই অভিলাষ,
আপনার শোভা সদা করে প্রদর্শন;
বৃন্দাবনেশ্বরি! বন্দি তোমার চরণ!

( ১০ )

জানুদ্যুতিজিতক্ষুল্লপীতরত্নসমুদ্গকাম্।
শরন্নীরজনীরাজ্যমঞ্জীরবিরণৎপদাম্॥

( ১০ )

জানুদ্যুতিজিতক্ষুল্লপীতরত্নসমুদ্গকাম্।
শরন্নীরজনীরাজ্যমঞ্জীরবিরণৎপদাম্ ॥

ক্ষুদ্র সম্পুটক পীতরত্ন-বিনির্ম্মিত
তোমার জানুর কাছে হয় পরাজিত;
পরম সৌন্দর্য্যময় তব পদ-দ্বয়
শরতের কোকনদে করে পরাজয়।
হেন পদ-দ্বয়ে তব নূপুর-স্বনন;
বৃন্দাবনেশ্বরি! বন্দি তোমার চরণ!

( ११ )

राकेन्दुकोटिसौन्दर्य्यजैत्रपादनखद्युतिम्।
अष्टाभिः सात्त्विकैर्भावैराकुलीकृतविग्रहाम् ॥

( ১১ )

রাকেন্দুকোটিসৌন্দর্য্যজৈত্রপাদনখদ্যুতিম্।
অষ্টাভিঃ সাত্ত্বিকৈর্ভাবৈরাকুলীকৃতবিগ্রহাম্ ॥

পূর্ণিমার কোটি চন্দ্রে যে শোভার স্থিতি,
তাহাকেও জিনে তব পদ-নখ-দ্যুতি;
শ্রীকৃষ্ণের মূর্ত্তি পানে রাখিলে নয়ন,
যে অষ্ট সাত্ত্বিক ভাব দেয় দরশন,
তাহাতে ব্যাকুল হয় তব দেহ মন;
বৃন্দাবনেশ্বরি! বন্দি তোমার চরণ!

( १२ )

मुकुन्दाङ्गकृतापाङ्गामनङ्गोर्म्मितरङ्गिताम्।
त्वामारब्धप्रियानन्दां वन्दे वृन्दावनेश्वरि ॥ (५)

( ১২ )

মুকুন্দাঙ্গকৃতাপাঙ্গামনঙ্গোর্ম্মিতরঙ্গিতাম্।
ত্বামারব্ধপ্রিয়ানন্দাং বন্দে বৃন্দাবনেশ্বরি ॥

---

(५) "तामारब्धप्रियानन्दां वन्दे वृन्दावनेश्वरीम्" इति पाठान्तरम्। परवर्त्तिश्लोकेषु सम्बोधनपदानां विद्यमानतया अत्रापि सम्बोधनात्मको मूलोक्तः पाठः समीचीनः।

হানিলে কৃষ্ণের পানে কটাক্ষের বাণ,
মদন-তরঙ্গে তুমি হও ভাসমান;
তোমার এরূপ ভাব হেরিলে নয়নে;
পরম আনন্দ হয় শ্রীকৃষ্ণের মনে;
তুমি বৃন্দাবনেশ্বরী,—বলে ত্রিভুবন;
ভক্তিভরে বন্দি আমি তোমার চরণ!

(১৩শ হইতে ১৭শ শ্লোকে সাধক কবি, শ্রীমতী রাধিকাকে বিনয়-সহকারে সম্বোধন করিয়া তাঁহার অনুগ্রহ প্রার্থনা করিতেছেন)

( १३ )

अयि प्रोद्यन्महाभावमाधुरीविह्वलान्तरे।
अशेषनायिकावस्थाप्राकट्याद्भुतचेष्टिते॥ (६)

( ১৩ )

অয়ি প্রোদ্যন্মহাভাবমাধুরীবিহ্বলান্তরে।
অশেষনায়িকাবস্থাপ্রাকট্যাদ্ভুতচেষ্টিতে॥

তব স্থায়ী রতি-রস-ভাব নিরন্তর
বিহ্বল করিয়া দেয় তোমার অন্তর।
নায়িকা নারীর যে যে অষ্ট ভাব রয়,
সে সব তোমার যবে উপস্থিত হয়,
তখন তোমার কথা কি বলিব আর,
কর নানা চমৎকার বিলাস-সঞ্চার।

( १४ )

सर्व्वमाधुर्य्यविञ्छोलीनिर्म्मञ्छितपदाम्बुजे। (७)
इन्दिरामृग्यसौन्दर्य्यस्फुरदङ्घ्रिनखाञ्चले॥

(६) अयि देवि श्रीराधे निजदास्यस्पृहाजुषि स्रीयदासजनमानाभिलाषिण्यस्मिन् जने प्रसीद प्रसन्ना भव, इत्यग्र: पञ्चदश्लोकगतेनान्वय:।

(७) "सर्व्वमाधुर्य्यविञ्छोलीनिर्म्मञ्छितपदाम्बुजे" इति पाठान्तरम्।

( ১৪ )

সর্ব্বমাধুর্য্যবিজ্ঞোলীনির্ম্মঞ্ছিতপদাম্বুজে ।
ইন্দিরামৃগ্যসৌন্দর্য্যস্ফুরদঙ্ঘ্রিনখাঞ্চলে ॥

ধন্য ধন্য ধন্য তব চরণ-কমল,
সর্ব্ব মাধুর্য্যের স্থিতি যথা অবিরল।
তব পদ-নখ-প্রান্তে যে শোভা সতত,
লক্ষ্মীও তাহার জন্য সদা লালায়িত!

( १५ )

गोकुलेन्दुमुखीवृन्दसीमन्तोत्तंसमञ्जरि ।
ललितादिसखीयूथजीवातुस्मितकोरके ॥

( ১৫ )

গোকুলেন্দুমুখীবৃন্দসীমন্তোত্তংসমঞ্জরি ।
ললিতাদিসখীযূথজীবাতুস্মিতকোরকে ॥

গোকুল-নগরে শত শত চন্দ্রাননা
বসতি করেন সদা গোপের ললনা;
সেই সবাকার মধ্যে তুমিই সুন্দরি!
সীমন্ত-ভূষণ-ভূত-কুসুম-মঞ্জরী।
তব মৃদু-মন্দ-হাস্য দর্শন করিয়া
ললিতাদি সখীগণ র'য়েছে বাঁচিয়া!

( १६ )

चटुलापाङ्गमाधुर्य्यबिन्दून्मादितमाधवे ।
तातपादयशःस्तोमकैरवानन्दचन्द्रिके ॥

( ১৬ )

চটুলাপাঙ্গমাধুর্য্যবিন্দূন্মাদিতমাধবে ।
তাতপাদযশঃস্তোমকৈরবানন্দচন্দ্রিকে ॥

তব কটাক্ষের বিন্দু-মাত্র মধু-রস
কৃষ্ণকে করিয়া দেয় আনন্দে অবশ;
বৃষভানু-রাজ-কীর্ত্তি-রাশি-কুমুদিনী,
তুমিই কৌমুদী তার উল্লাস-কারিণী

( १७ )

अपारकरुणापूरपूरितान्तर्मनोह्रदे ।
प्रसीदास्मिन् जने देवि निजदास्यस्पृहाजुषि ॥

( ১৭ )

অপারকরুণাপূরপূরিতান্তর্মনোহ্রদে।
প্রসীদাস্মিন্ জনে দেবি নিজদাস্যস্পৃহাজুষি ॥

অগাধ অপার তব কৃপা-জল-রাশি
তব মনোহ্রদ পূর্ণ রাখে দিবানিশি।
দাসীভাবে রাখিয়াই মোরে বারমাস
সুপ্রসন্ন থাক রাধে! এই অভিলাষ!

( ১৮শ হইতে ২১শ শ্লোকে শ্রীমতী রাধিকার নিকটে দাসীত্ব-প্রার্থী ভক্ত কবি স্বীয় অভিলাষ জ্ঞাপন করিতেছেন )

( १८ )

कच्चित्त्वं चाटुपटुना तेन गोष्ठेन्द्रसूनुना ।
प्रार्थ्यमानचलापाङ्गप्रसादा द्रक्ष्यसे मया ॥ (८)

( ১৮ )

কচ্চিত্ত্বং চাটুপটুনা তেন গোষ্ঠেন্দ্রসূনুনা।
প্রার্থ্যমানচলাপাঙ্গপ্রসাদা দ্রক্ষ্যসে ময়া ॥

এ মোর মনের সাধ মিটিবে কথন,—
যথন দেখিব, সেই নন্দের নন্দন
শত শত প্রিয়বাক্যে করিয়া সাধনা,
করিবেন তব কৃপা-কটাক্ষ প্রার্থনা।
তুমিও তাঁহারে কৃপা করি' প্রদর্শন
চঞ্চল কটাক্ষ-শর করিবে ক্ষেপণ!

( १९ )

त्वां साधु माधवीपुष्पैर्माधवेन कलाविदा ।
प्रसाध्यमानां स्विद्यन्तीं वीजयिष्याम्यहं कदा ॥

(८) अथ चतुर्भिः श्लोकैः श्रीराधादीयमानदास्यप्रसादस्य विशेषं निरूपयन् प्रार्थयते ।

( ১৯ )

ত্বাং সাধু মাধবীপুষ্পৈর্মাধবেন কলাবিদা।
প্রসাধ্যমানাং স্বিদ্যন্তীং বীজয়িষ্যাম্যহং কদা॥

এ মোর মনের সাধ মিটিবে কখন,—
যখন দেখিব, শিল্পী শ্রীমধুসূদন
মাধবী-কুসুম দিয়া যতন করিয়া
দিবেন তোমার দেহখানি সাজাইয়া।
তাঁর স্পর্শে তব স্বেদ ঝরিবে যখন,
ব্যজন করিব আমি তোমায় তখন!

( २० )

केलिविस्रंसिनो वक्रकेशवृन्दस्य सुन्दरि।
संस्काराय कदा देवि जनमेतं निदेक्ष्यसि॥

( ২০ )

কেলিবিস্রংসিনো বক্রকেশবৃন্দস্য সুন্দরি।
সংস্কারায় কদা দেবি জনমেতং নিদেক্ষ্যসি॥

এ মোর মনের সাধ মিটিবে কখন,—
কৃষ্ণ সনে কেলি-কালে তোমার যখন
আলুথালু হবে বক্র অলক-সম্ভার,
আদেশ করিবে মোরে তার সংস্কার!

( २१ )

कदा बिम्बोष्ठि ताम्बूलं मया तव मुखाम्बुजे।
अर्प्यमाणं व्रजाधीशसूनुराच्छिद्य भोक्ष्यते॥

( ২১ )

কদা বিম্বোষ্ঠি তাম্বূলং ময়া তব মুখাম্বুজে।
অর্প্যমাণং ব্রজাধীশসূনুরাচ্ছিদ্য ভোক্ষ্যতে॥

এ মোর মনের সাধ মিটিবে কখন,—
বদন-কমলে আমি তোমার যখন

প্রদান করিব এক মধুর তাম্বূল,
অমনি দেখিয়া তাহা, হইয়া ব্যাকুল
ব্রজধাম-পতি সেই নন্দের নন্দন
কাড়িয়া লইয়া সুখে করিবে ভক্ষণ!

( ২২শ হইতে ২৩শ শ্লোকে সাধক কবি, শ্রীমতীর নিকট স্বীয় দাসীত্ব প্রার্থনা করিয়া স্তুতি সমাপ্ত করিলেন )

( २२ )

**व्रजराजकुमारवल्लभाकुलसीमन्तमणि प्रसीद मे। (९)**
**परिवारगणस्य ते यथा पदवी मे न दवीयसी भवेत्॥ (१०)**

( ২২ )

ব্রজরাজকুমারবল্লভাকুলসীমন্তমণি প্রসীদ মে।
পরিবারগণস্য তে যথা পদবী মে ন দবীয়সী ভবেৎ॥

কৃষ্ণের আছেন বহু প্রিয়া সীমন্তিনী,
কিন্তু তুমি তাঁহাদের সীমন্তের মণি!
তোমার সংসারে আছে যে সব কিঙ্করী,
তাহাদের পদ মোরে দাও শীঘ্র করি'!

( २३ )

**करुणां मुहुरर्थये परं तव वृन्दावनचक्रवर्त्तिनि।**
**अपि केशिरिपोर्यया भवेत् सचटुप्रार्थनभाजनं जनः॥ (११)**

( ২৩ )

করুণাং মুহুরর্থয়ে পরং তব বৃন্দাবনচক্রবর্ত্তিনি।
অপি কেশিরিপোর্যয়া ভবেৎ সচটুপ্রার্থনভাজনং জনঃ॥

বৃন্দাবনে একমাত্র তুমি সর্ব্বেশ্বরী,
দাসী-রূপে লও দেবি! মোরে কৃপা করি'।

---

(९) "मणिः स्त्रीपुंसयोरश्मजातौ मुक्तादिकेऽपि च।" इति मेदिनी।
(१०) इत्थं विशेषेण दास्यकर्म्माण्यभिलष्य पुनः सामान्यतो दास्यं प्रार्थयन्नाह।
(११) "अपि केशिरिपोर्यया भवेत् स चटुप्रार्थनभाजनं जनः" इति पाठान्तरम्।

তা হ'লে হইব আমি অবশ্য তখন
কেশি-প্রাণ-নাশি-কৃষ্ণ-প্রার্থনা-ভাজন!

( ২৪ )

( फलस्तुतिः )

इमं वृन्दावनेश्वर्य्या जनो यः पठति स्तवम्। (१२)
चाटुपुष्पाञ्जलिं नाम स स्यादस्याः कृपास्पदम्॥

( ২৪ )

ইমং বৃন্দাবনেশ্বর্য্যা জনো যঃ পঠতি স্তবম্।
চাটুপুষ্পাঞ্জলিং নাম স স্যাদস্যাঃ কৃপাস্পদম্॥

রাধিকার এই স্তব "চাটু-পুষ্পাঞ্জলি"
যখন যে পাঠ করে হ'য়ে কুতূহলী,
অমনি তখন সেই বৃন্দাবনেশ্বরী
করেন অতুল কৃপা তাহার উপরি!

---

(১২) "इमं वृन्दावनेश्वर्य्याः" इति पाठान्तरम्।

षष्ठ-तरङ्गः ( तीर्थ-स्तवः )

ষষ্ঠ-তরঙ্গঃ ( তীর্থ-স্তবঃ )

## गङ्गा-स्तवः

( वाल्मीकि-विरचितः )

## গঙ্গা-স্তবঃ

( বাল্মীকি-বিরচিতঃ )

( १ )

मातः शैलसुतासपत्नि वसुधाशृङ्गारहारावलि
स्वर्गारोहणवैजयन्ति भवतीं भागीरथीं प्रार्थये ।
त्वत्तीरे वसतस्त्वदम्बु पिबतस्त्वद्वीचिषु प्रेङ्खत- (१)
स्त्वन्नाम स्मरतस्त्वदर्पितदृशः स्यान्मे शरीरव्ययः ॥

( ১ )

মাতঃ শৈলসুতাসপত্নি বসুধাশৃঙ্গারহারাবলি
স্বর্গারোহণবৈজয়ন্তি ভবতীং ভাগীরথীং প্রার্থয়ে ॥
ত্বত্তীরে বসতস্ত্বদম্বু পিবতস্ত্বদ্বীচিষু প্রেঙ্খত-
স্ত্বন্নাম স্মরতস্ত্বদর্পিতদৃশঃ স্যান্মে শরীরব্যয়ঃ ॥

ওমা গঙ্গে! শৈলসুতা সপত্নী তোমার,
বসুধার বক্ষে তুমি সমুজ্জ্বল হার।
তুমিই পতাকা স্বর্গপথ দেখাবার,
তাই মাগো! এই ভিক্ষা নিকটে তোমার ;—

(१) "त्वद्वीचिमुत्प्रेङ्खतः" इति पाठान्तरम् । तत्र उत्पूर्व्वकत्वात् सकर्म्मकत्वम् । प्रपूर्व्वक इङ्ख् ( ईङ्ख् ) धातुरकर्म्मकः कम्पनार्थकश्च । अतः "त्वद्वीचिषु प्रेङ्खतः" इत्येव पाठः साधीयान् । "प्रेङ्खच्च क्षुभिता क्षितिः" भट्टी १७।१०८ ; "प्रेङ्खन्मूर्त्तिमयूख" मालती-माधवे ६।५ ; "प्रेङ्खन्नखांशुचयसंवलितः" अमरुशतके १ ; "प्रेङ्खच्चामरवीज्यमानवदनः श्रीमान् रथी धावति" उद्भटकवितायाम् ।

করিতে করিতে বাস যেন তব তীরে,
করিতে করিতে পান যেন তব নীরে,
হেলিতে দুলিতে সদা তরঙ্গে তোমার,
স্মরিতে স্মরিতে তব নাম অনিবার,
রাখিতে রাখিতে চক্ষুঃ তোমার উপরে,
যায় যেন এই দেহ,—নাহি আসে ফিরে!

( २ )

**त्वत्तीरे तरुकोटरान्तरगतो गङ्गे विहङ्गो वरं**
**त्वन्नीरे नरकान्तकारिणि वरं मत्स्योऽथवा कच्छपः ।**
**नैवान्यत्र मदान्धसिन्धुरघटासंघट्टघण्टारणत्-**
**कारत्रस्तसमस्तवैरिवनितालब्धस्तुतिर्भूपतिः ॥**

( ২ )

ত্বত্তীরে তরুকোটরান্তরগতো গঙ্গে বিহঙ্গো বরং
ত্বন্নীরে নরকান্তকারিণি বরং মৎস্যোঽথবা কচ্ছপঃ ।
নৈবান্যত্র মদান্ধসিন্ধুরঘটাসংঘট্টঘণ্টারণৎ-
কারত্রস্তসমস্তবৈরিবনিতালব্ধস্তুতির্ভূপতিঃ ॥

বরং তোমার তীরে বৃক্ষের কোটরে
পক্ষী হ'য়ে থাকি মাগো! প্রফুল্ল অন্তরে।
বরং তোমার নীরে নরক-নাশিনি!
মৎস্য বা কচ্ছপ হ'য়ে থাকি গো জননি!
যে রাজার মত্ত-হস্তি-গল-ঘণ্টা-রবে
ভীত হ'য়ে স্তুতি করে শত্রুনারী সবে,
সে রাজাও সেই দেশে হ'তে নাহি চাই,
যে দেশে তোমায় মাগো! দেখিতে না পাই।

( ३ )

**उक्षा पक्षी तुरग उरगः कोऽपि वा वारणो वा**
**वाराणस्यां जननमरणक्लेशदुःखासहिष्णुः ।**
**न त्वन्यत्र प्रविरलरणत्किङ्किणीक्वाणमिश्रं**
**वारस्त्रीभिश्चमरमरुता वीजितो भूमिपालः ॥**

( ৩ )

উষ্ক্রা পক্ষী তুরগ উরগঃ কোঽপি বা বারণো বা
বারাণস্যাং জননমরণক্লেশদুঃখাসহিষ্ণুঃ।
ন ত্বন্যত্র প্রবিরলরণৎকঙ্কণক্বাণমিশ্রং
বারস্ত্রীভিশ্চমরমরুতা বীজিতো ভূমিপালঃ॥

জননে মরণে মাগো! দুঃখ যত রয়,
জন্ম জন্ম সহিতেছি,—আর নাহি সয়!
হস্তী অশ্ব সর্প বৃষ পক্ষী বা হইয়া,
কাশীধামে তব তীরে বসতি করিয়া,
যদি মা! মরিতে পারি, তাহাও মঙ্গল;
তোমাহীন দেশে মাগো! জীবন বিফল!
তোমাহীন দেশে যদি বারাঙ্গনা-গণ
চামর ব্যজন করি' মোরে অনুক্ষণ,
কঙ্কণের মিষ্ট শব্দে শ্রবণ জুড়ায়,
প্রবল রাজাও যদি হই বা তথায়;
তবু নাহি ভাল লাগে তোমাহীন দেশ,
তোমাহীন দেশে মাগো! যন্ত্রণা অশেষ!

( ४ )

**काकैर्निष्कुषितं श्वभिः कवलितं वीचीभिरान्दोलितं**
**स्रोतोभिश्चलितं तटान्तमिलितं गोमायुभिर्लुण्ठितम्।**
**दिव्यस्त्रीकरचारुचामरमरुत्संवीज्यमानः कदा**
**द्रक्ष्येऽहं परमेश्वरि त्रिपथगे भागीरथि स्वं वपुः॥**

( ৪ )

কাকৈর্নিষ্কুষিতং শ্বভিঃ কবলিতং বীচীভিরান্দোলিতং
স্রোতোভিশ্চলিতং তটান্তমিলিতং গোমায়ুভির্লুণ্ঠিতম্।
দিব্যস্ত্রীকরচারুচামরমরুৎসংবীজ্যমানঃ কদা
দ্রক্ষ্যেঽহং পরমেশ্বরি ত্রিপথগে ভাগীরথি স্বং বপুঃ॥

শুন মা পরমেশ্বরি ত্রিপথ-গামিনি!
হেন দিন কবে মোর হবে গো জননি!

সুন্দর চামর ল'য়ে বিদ্যাধরী-গণ
স্নিগ্ধ করি' দিবে মোরে করিয়া ব্যজন।
মহানন্দে স্বর্গধামে করি' অবস্থিতি
দেখিব দেহের মোর এইরূপ গতি ;—
খাইতেছে কাকগণ খণ্ড খণ্ড ক'রে,
কুকুর দিতেছে পূরে মুখের ভিতরে ;
ঘুরে ঘুরে ফিরিতেছে তরঙ্গে ঠেকিয়া,
জোয়ার ভাটার বেগে যেতেছে ভাসিয়া ;
ঘুরে ফিরে তীরে আসি' যাইছে লাগিয়া,
শৃগালেরা খাইতেছে ছিঁড়িয়া ছিঁড়িয়া।

( ५ )

**अभिनवविसवल्ली पादपद्मस्य विष्णो-**
**र्मदनमथनमौलेर्मालतीपुष्पमाला ।**
**जयति जयपताका काप्यसौ मोक्षलक्ष्मी (१)**
**क्षयितकलिकलङ्का जाह्नवी नः पुनातु ॥ (२)**

( ৫ )

অভিনববিসবল্লী পাদপদ্মস্য বিষ্ণো-
র্মদনমথনমৌলের্মালতীপুষ্পমালা।
জয়তি জয়পতাকা কাপ্যসৌ মোক্ষলক্ষ্মী
ক্ষয়িতকলিকলঙ্কা জাহ্নবী নঃ পুনাতু ॥

বিষ্ণুর চরণ-পদ্মে কিবা চমৎকার
মৃণাল-দণ্ডের শোভা করিছ বিস্তার !
শঙ্করের শিরোদেশে ঘুরিয়া ফিরিয়া
মালতী-মালার শোভা রেখেছ ধরিয়া !
মোক্ষপদ-প্রাপ্তি-হেতু সদা চেষ্টা যার,
বিজয়-পতাকা মাগো ! তুমিই তাহার !

---

(१) "मोक्षलक्ष्म्याः" इति पाठान्तरम् ।
(२) "क्षपितकलिकलङ्का" इति वा पाठः ।

কলিকালে যত কিছু মহাপাপ রয়,
তোমারি প্রসাদে গঙ্গে ! সব হয় ক্ষয় ।
নম্রভাবে করি তাই এই নিবেদন,—
পবিত্র কর মা আমাদিগকে এখন ।

( ६ )

यत्तत्तालतमालसालसरलव्यालोलवल्लीलता-
च्छन्नं सूर्य्यकरप्रतापरहितं शङ्खेन्दुकुन्दोज्ज्वलम्
गन्धर्व्वामरसिद्धकिन्नरवधूत्तुङ्गस्तनास्फालितं
स्नानाय प्रतिवासरं भवतु मे गाङ्गं जलं निर्म्मलम् ॥

( ৬ )

যত্তত্তালতমালসালসরলব্যালোলবল্লীলতা-
চ্ছন্নং সূর্য্যকরপ্রতাপরহিতং শঙ্খেন্দুকুন্দোজ্জ্বলম্ ।
গন্ধর্ব্বামরসিদ্ধকিন্নরবধূত্তুঙ্গস্তনাস্ফালিতং
স্নানায় প্রতিবাসরং ভবতু মে গাঙ্গং জলং নির্ম্মলম্ ।

তমাল-সরল-সাল-তাল-তরু-গণ,
নানাবিধ লতা যাহা করে আচ্ছাদন ;
পশিতে না পারে যাহে সূর্য্যের কিরণ,
শঙ্খ চন্দ্র কুন্দ সম যাহার বরণ ,
গন্ধর্ব্ব, অমর, সিদ্ধ, কিন্নরের নারী,
পীনস্তনে আস্ফালন করে যেই বারি,
স্নান-হেতু সুনির্ম্মল সে বারি তোমার,
প্রতিদিন ভাগ্যে যেন, ঘটে মা ! আমার ।

( ७ )

गाङ्गं वारि मनोहारि मुरारिचरणच्युतम् । (४)
त्रिपुरारिशिरश्चारि पापहारि पुनातु माम् ॥

( ৭ )

গাঙ্গং বারি মনোহারি মুরারিচরণচ্যুতম্ ।
ত্রিপুরারিশিরশ্চারি পাপহারি পুণাতু মাম্ ॥

---

(४) "मुरारिचरणाम्बुजम्" इति पाठान्तरम् ।

বারেক স্পর্শিলে যাহা মহাসুখ মনে,
জনম ল'য়েছে যাহা বিষ্ণুর চরণে;
আদর করিয়া যাহা দেব দিগম্বর,
নিরন্তর ধ'রে রন্ মাথার উপর;
পাপতাপ নাশ করে যাহা অবিরল,
পবিত্র করুন মোরে সেই গঙ্গা-জল।

( ८ )

**पापापहारि दुरितारि तरङ्गधारि**
**दूरप्रचारि गिरिराजगुहाविदारि ।**
**झङ्कारकारि हरिपादरजोविहारि**
**गाङ्गं पुनात्वनुदिनं शुभकारि वारि ॥**

( ৮ )

পাপাপহারি দুরিতারি তরঙ্গধারি
দূরপ্রচারি গিরিরাজগুহাবিদারি।
ঝঙ্কারকারি হরিপাদরজোবিহারি
গাঙ্গং পুনাত্বনুদিনং শুভকারি বারি ॥

পাপ তাপ অমঙ্গল সব করে নাশ,
ধরিয়া তরঙ্গমালা হ'তেছে প্রকাশ;
ছুটিতেছে দ্রুতবেগে সুদূর ব্যাপিয়া,
ধাইতেছে গিরিরাজ-গুহা বিদারিয়া;
কল-কল-কল স্বরে করিছে ঝঙ্কার,
বিষ্ণু-পদ-রেণু মধ্যে করিছে বিহার;
এ হেন তোমার জল অতি শুভকর,
পবিত্র করুন মাগো! মোরে নিরন্তর।

( ९ )

**वरमिह गङ्गातीरे शरटः करटः कृशः शुनीतनयः ।**
**न पुनर्दूरतरस्थः करिवरकोटीश्वरो नृपतिः ॥**

( ৯ )

বরমিহ গঙ্গাতীরে শরটঃ করটঃ কৃশঃ শুনীতনয়ঃ।
ন পুনর্দূরতরস্থঃ করিবরকোটীশ্বরো নৃপতিঃ ॥ (১)

বরং তোমার তীরে লইয়া নিবাস
কাক হ'য়ে থাকি মাগো! কিংবা কৃকলাস ;
কিংবা হ'য়ে থাকি কৃশ কুকুরের ছানা,
তাহাতেও মহাসুখ আছে বেশ জানা!
তোমারে ছাড়িয়া কিন্তু বারেকের তরে
দূরে বাস করিবারে মন নাহি সরে ;
হই তথা বহু-হস্তি-যুত ক্রোরপতি,
তথাপি না চায় মতি করিতে বসতি।

( १० )

गङ्गाष्टकं पठति यः प्रयतः प्रभाते
वाल्मीकिना विरचितं शुभदं मनुष्यः ।
प्रक्षाल्य सोऽत्र कलिकल्मषपङ्कमाशु
मोक्षं लभेत् पतति नैव पुनर्भवाब्धौ ॥

( ১০ )

গঙ্গাষ্টকং পঠতি যঃ প্রযতঃ প্রভাতে
বাল্মীকিনা বিরচিতং শুভদং মনুষ্যঃ।
প্রক্ষাল্য সোঽত্র কলিকল্মষপঙ্কমাশু
মোক্ষং লভেৎ পততি নৈব পুনর্ভবাব্ধৌ ॥

প্রতিদিন প্রাতঃকালে যে জন উঠিয়া
মন প্রাণ ঢে'লে দিয়া তন্ময় হইয়া,
বাল্মীকি-রচিত এই অতি হিতকর,
গঙ্গাষ্টক পাঠ করে মুখে নিরন্তর,

---

(১) দাক্ষিণাত্য-প্রদেশ-বাসি-গণ ৯ম শ্লোকটীর পরিবর্ত্তে ৩য় শ্লোকটী এবং আর্য্যাবর্ত্তবাসিগণ ৩য় শ্লোকটীর পরিবর্ত্তে ৯ম শ্লোকটী পাঠ করিয়া থাকেন। কিন্তু ভগবান্ বাল্মীকি এই দুইটী শ্লোকই রচনা করিয়াছেন, কিংবা তন্মধ্যে একটীমাত্র রচনা করিয়াছেন, তাহা নির্ণয় করা দুঃসাধ্য।

অচিরে কলির পাপ করি' প্রক্ষালন
এসংসারে মুক্তিলাভ করে সেই জন। ৩
অপার অগাধ ঘোর এ ভব-সাগরে
পড়িতে না হবে তারে বারেকের তরে!

---

## गङ्गा-स्तवः

( दराफ् खाँ-विरचितः )

## গঙ্গা-স্তবঃ

( দরাফ্ খাঁ-বিরচিতঃ )

( १ )

**यत्त्यक्तं जननीगणैर्यदपि न स्पृष्टं सुहृद्बान्धवै-**
**र्यस्मिन् पान्थदृगन्तसन्निपतिते तैः स्मर्य्यते श्रीहरिः ।**
**स्वाङ्के न्यस्य तदीदृशं वपुरहो स्वीकुर्व्वती पौरुषं (१)**
**त्वं तावत् करुणापरायणपरा माताऽसि भागीरथि ॥**

( ১ )

যত্ত্যক্তং জননীগণৈর্যদপি ন স্পৃষ্টং সুহৃদ্বান্ধবৈ-
র্যস্মিন্ পান্থদৃগন্তসন্নিপাতিতে তৈঃ স্মর্য্যতে শ্রীহরিঃ।
স্বাঙ্কে ন্যস্য তদীদৃশং বপুরহো স্বীকুর্ব্বতী পৌরুষং
ত্বং তাবৎ করুণাপরায়ণপরা মাতাঽসি ভাগীরথি॥

মাতাও ফেলিয়া দেয়,—যা না রাখে ঘরে,
সুহৃদ্ বান্ধব যাহা স্পর্শ নাহি করে;
পথিক কটাক্ষে যাহা করিলে দর্শন,
মনে মনে হরি-নাম স্মরে অনুক্ষণ;

---

(१) "स्वीक्रियते पौरुषं" इत्यपि नष्टच्छन्दा दुष्टः पाठो दृश्यते ।

হায় রে সে মৃত-দেহ পরম আদরে
পৌরুষ ভাবিয়া মাগো! রাখ কোলে ক'রে।
সংসারে করুণাময়ী মাতা যত রয়,
তুমিই সবার শ্রেষ্ঠ,—বলিব নিশ্চয়!

( २ )

अच्युतचरणतरङ्गिणि (२)
शशिशेखरमौलिमालतीमाले ।
त्वयि तनुवितरणसमये
देया हरता न मे हरिता ॥

( ২ )

অচ্যুতচরণতরঙ্গিণি
শশিশেখরমৌলিমালতীমালে।
ত্বয়ি তনুবিতরণসময়ে
দেয়া হরতা ন মে হরিতা॥ (ক)

রঙ্গে ভঙ্গে তরঙ্গের করিয়া বিস্তার
বিষ্ণুর চরণে গঙ্গে! করহ বিহার।
শিবের জটায় সদা থাকিয়া সাদরে
মালতী-মালার শোভা রাখিয়াছ ধ'রে।
তাই বলি, ওমা গঙ্গে! তোমায় যখন
এই মোর দেহ খানি করিব অর্পণ,
দেখ মা! শিবত্ব মোরে দেওয়া যেন হয়,
বিষ্ণুত্ব পাইতে মোর ইচ্ছা নাহি রয়!

---

(२) "अच्युतचरणतरङ्गिणि गङ्गे" इत्यपि आर्य्याच्छन्दोविरुद्धो दुष्टः पाठो दृश्यते ।

(ক) অন্তিমকালে পতিত-পাবনী গঙ্গাদেবীর গর্ভে দেহত্যাগ করিলে মনুষ্য শিবত্ব বা বিষ্ণুত্ব লাভ করিয়া থাকেন, ইহা শাস্ত্রীয় কথা। এই দ্বিবিধ পদার্থই নশ্বর মানবের চির-প্রার্থনীয় ধন। কিন্তু গঙ্গাভক্ত সাধক কবি এই শ্লোকে গঙ্গার নিকটে বিষ্ণুত্ব কামনা না করিয়া শিবত্ব কামনা করিতেছেন। শিবত্ব লাভ করিলে তিনি গঙ্গাদেবীকে পরম-সুখে মস্তকে ধারণ করিতে পারিবেন, কিন্তু বিষ্ণুত্ব লাভ করিলে অবশ্যই তাঁহাকে পরম-কষ্টে চরণে ফেলিয়া রাখিতে হইবে। এজন্যই কবি এই শ্লোকে গঙ্গাদেবীর নিকটে বিষ্ণুত্ব প্রার্থনা না করিয়া শিবত্ব প্রার্থনা করিতেছেন।

( ३ )

शून्यीभूता शमननगरी नीरवा रौरवाढ्या
यातायातैः प्रतिदिनमहो भिद्यमाना विमानाः । (२)
सिद्धैः सार्द्धं दिवि दिविषदः सार्घ्यपात्रैकहस्ता
मातर्गङ्गे यदवधि तव प्रादुरासीत् प्रवाहः ॥

( ৩ )

শূন্যীভূতা শমননগরী নীরবা রৌরবাঢ্যা
যাতায়াতৈঃ প্রতিদিনমহো ভিদ্যমানা বিমানাঃ।
সিদ্ধৈঃ সার্দ্ধং দিবি দিবিষদঃ সার্ঘ্যপাত্রৈকহস্তা
মাতর্গঙ্গে যদবধি তব প্রাদুরাসীৎ প্রবাহঃ ॥

যে অবধি এ সংসারে প্রবাহ তোমার,
সে অবধি এই সব দেখি অনিবার,—
শূন্য হ'য়ে প'ড়ে আছে যমালয় হায়,
রৌরব-নরক-নাদ শুনা নাহি যায়;
প্রতিদিন যাতায়াত করিয়া করিয়া
কত শত স্বর্গ-রথ যেতেছে ভাঙ্গিয়া;
স্বর্গধামে সিদ্ধগণ সহ দেবগণ
অর্ঘ্য-পাত্র ল'য়ে করে করে সম্ভাষণ!

( ४ )

पयो हि गाङ्गं त्यजतामिहाङ्गं
पुनर्न चाङ्गं यदि यान्ति चाङ्गम् । (४)
करे रथाङ्गं शयने भुजङ्गं
याने विहङ्गं चरणे च गाङ्गम् ॥

( ৪ )

পয়ো হি গাঙ্গং ত্যজতামিহাঙ্গং
পুনর্ন চাঙ্গং যদি যান্তি চাঙ্গম্।

(२) "भिद्यमाना विमाना:" इति पाठान्तरम् ।

(४) "पुनर्न चाङ्गं यदि वापि चाङ्गम्", "पुनर्न चाङ्गं यदि यासि चाङ्गम्" इति द्वाविव पाठौ दृष्टौ ।

করে রথাঙ্গং শয়নে ভুজঙ্গং
যানে বিহঙ্গং চরণে চ গাঙ্গম্ ॥

আছে বটে নানাবিধ জল ত্রিভুবনে,
না হয় তুলনা কিন্তু গঙ্গা-জল সনে।
এই জলে যেই জন দেহত্যাগ করে,
সে জন এ দেহ আর কভু নাহি ধরে।
পুনর্ব্বার দেহ যদি ধরে সেই জন
ধরিবেক বিষ্ণু-দেহ অমনি তখন,—
রথাঙ্গ লইবে করে, ভুজঙ্গ শয়নে,
বিহঙ্গ গমনে, আর গঙ্গাম্বু চরণে!

( ५ )

**कत्यक्षीणि करोटयः कति कति द्वीपिद्विपानां त्वचः**
**काकोलाः कति पन्नगाः कति सुधाधाम्नश्च खण्डाः कति।**
**किञ्च त्वञ्च कति त्रिलोकजननि त्वद्वारिपूरोदरे**
**मज्जज्जन्तुकदम्बकं समुदयत्येकैकमादाय यत्॥ (५)**

( ৫ )

কত্যক্ষীণি করোটয়ঃ কতি কতি দ্বীপিদ্বিপানাং ত্বচঃ
কাকোলাঃ কতি পন্নগাঃ কতি সুধাধাম্নশ্চ খণ্ডাঃ কতি।
কিঞ্চ ত্বঞ্চ কতি ত্রিলোকজননি ত্বদ্বারিপূরোদরে
মজ্জজ্জন্তুকদম্বকং সমুদয়ত্যেকৈকমাদায় যৎ ॥

ত্রিলোক-জননি গঙ্গে! উদরে তোমার
কতই এসব বস্তু আছে অনিবার,—
নরের কপাল, চক্ষুঃ, বিষ, সর্প কত,
ব্যাঘ্র-চর্ম্ম হস্তি-চর্ম্ম চন্দ্র-খণ্ড শত;
তুমিই যে কত আছ তোমারি ভিতরে,
কোন্ জন রহে তার গণনা যে করে?

---

(५) कालिदासकृतगङ्गाष्टकेऽपि श्लोकोऽयं दृश्यते इति बुधैश्चिन्त्यम्।

সংসারে যে কোন জীব স্নানের সময়
তোমার পবিত্র জলে যদি মগ্ন হয়,
এক এক করি' মাগো! এসব লইয়া
সে জীব তখনি উঠে শঙ্কর সাজিয়া!

( ६ )

**कुतोऽवीचिर्वीचिस्तव यदि गता लोचनपथं**
**त्वमापीता पीताम्बरपुरनिवासं वितरसि। (६)**
**त्वदुत्सङ्गे गङ्गे यदि पतति कायस्तनुभृतां**
**तदा मातः शातक्रतवपदलाभोऽप्यतिलघुः॥**

( ৬ )

কুতোঽবীচির্বীচিস্তব যদি গতা লোচনপথং
ত্বমাপীতা পীতাম্বরপুরনিবাসং বিতরসি।
ত্বদুৎসঙ্গে গঙ্গে যদি পততি কায়স্তনুভৃতাং
তদা মাতঃ শাতক্রতবপদলাভোঽপ্যতিলঘুঃ॥

যার চক্ষে পড়ে মাগো! তরঙ্গ তোমার,
"অবীচি"-নরক-ভয় নাহি থাকে তার।
বিন্দুমাত্র তব জল যে করিবে পান,
তাহারেই দাও তুমি শ্রীবৈকুণ্ঠে স্থান।
শরীরী শরীর খানি যদি একবার
অর্পণ করিতে পারে সলিলে তোমার,
তা হ'লে তাহার মাগো! যে সৌভাগ্য রয়,
ইন্দ্রপদ তার কাছে অতি তুচ্ছ হয়!

( ৩ )

**त्वमम्बो लोकानामखिलदुरितान्येव दहसि**
**प्रगल्भो निम्नानामपि नयसि सर्व्वोपरि नतान्।**
**स्वयं जाता विष्णोर्जनयसि सुरारातिनिवहान्**
**अहो मातर्गङ्गे किमिह चरितं ते विजयते॥**

---

(६) "कुती वापी" "त्वमापीता" इत्यत्र द्वावेव पाठौ निरर्थकौ·

( ৭ )

ত্বমম্ভো লোকানামখিলদুরিতান্যেব দহসি
প্রগত্রী নিম্নানামপি নয়সি সর্ব্বোপরি নতান্।
স্বয়ং জাতা বিষ্ণোর্জনয়সি মুরারাতিনিবহান্
অহো মাতর্গঙ্গে কিমিহ চরিতং তে বিজয়তে॥

হইয়াও জলময়ী তুমি সর্ব্বক্ষণ
মানবের পাপ-রাশি করিছ দহন।
নিম্ন স্থানে যাও তুমি চিরদিন ধরি',
কিন্তু পতিতের স্থান দাও সর্ব্বোপরি।
বিষ্ণু হ'তে জন্ম তব, কিন্তু মাগো! হায়
কত শত বিষ্ণু জন্মে তোমারি কৃপায়।
একি অপরূপ রীতি দেখি গো তোমার,
তোমার চরিত্র মাগো! বুঝে উঠা ভার!

( ৮ )

**সুরধুনি মুনিকন্যে তারয়েঃ পুণ্যবন্তং**
**স তরতি নিজপুণ্যৈস্তত্র কিন্তে মহত্ত্বম্।**
**যদি চ গতিবিহীনং তারয়েঃ পাপিনং মাং**
**তদিহ তব মহত্ত্বং তন্মহত্ত্বং মহত্ত্বম্॥**

( ৮ )

সুরধুনি মুনিকন্যে তারয়েঃ পুণ্যবন্তং
স তরতি নিজপুণ্যৈস্তত্র কিন্তে মহত্ত্বম্।
যদি চ গতিবিহীনং তারয়েঃ পাপিনং মাং
তদিহ তব মহত্ত্বং তন্মহত্ত্বং মহত্ত্বম্॥

শুন গঙ্গে সুরধুনি জহ্নুর নন্দিনি!
পুণ্যবান্ জনে তুমি তরাও জননি!
নিজ পুণ্যে পুণ্যবান্ নিত্য ত'রে যায়,
তোমার মহিমা মাগো! কিবা রহে তায়?

আমি অতি দীনহীন, নাহি মোর গতি,
মহাপাপে পূর্ণ আমি,—পরম দুর্ম্মতি।
আমারে তরাতে যদি পার একবার,
মহিমা মহিমা তবে মহিমা তোমার!

---

## यमुना-स्तवः

(शङ्कराचार्य्य-विरचितः)

## যমুনা-স্তবঃ (১)

(শঙ্করাচার্য্য-বিরচিতঃ)

( १ )

कृपापारावारां तपनतनयां तापशमनीं
मुरारिप्रेयस्यां भवभयदवां भक्तवरदाम्।
वियज्ज्वालान्मुक्तां श्रियमपि सुखाप्तेः प्रतिदिनं
सदा धीरो नूनं भजति यमुनां नित्यफलदाम्॥

( ১ )

কৃপাপারাবারাং তপনতনয়াং তাপশমনীং
মুরারিপ্রেয়স্যাং ভবভয়দবাং ভক্তবরদাম্।
বিয়জ্জ্বালান্মুক্তাং শ্রিয়মপি সুখাপ্তেঃ প্রতিদিনং
সদা ধীরো নূনং ভজতি যমুনাং নিত্যফলদাম্॥

(১) এই স্তবটীর প্রথম ও নবম শ্লোক "শিখরিণী"-ছন্দে এবং অবশিষ্ট শ্লোকগুলি "পুষ্পাঞ্জলি"-ছন্দে রচিত হইয়াছে। "ছন্দোমঞ্জরী", "বৃত্তরত্নাকর", "শ্রুতবোধ" প্রভৃতি প্রচলিত সংস্কৃত ছন্দোগ্রন্থে "পুষ্পাঞ্জলি"-ছন্দের লক্ষণ দেখিতে পাওয়া যায় না। আচার্য্য রামদয়ালু-কৃত "বৃত্তচন্দ্রিকা"-নামক একখানি অতি প্রাচীন সংস্কৃত ছন্দোগ্রন্থে এই ছন্দের এইরূপ লক্ষণ লিখিত আছে। যথা—

নকারমাদৌ বিনিধায় রম্যং জকারষট্কং পরতো লগৌ চ।
যতিং ত্রিরুদ্রৈর্দশভিশ্চ কৃত্বা প্রতীহি পুষ্পাঞ্জলিনাম বৃত্তম্॥

"পুষ্পাঞ্জলি" মাত্রাচ্ছন্দঃ নহে,—ইহা বর্ণচ্ছন্দঃ। ইহার প্রত্যেক চরণ ২৩ অক্ষরে রচিত; এবং প্রত্যেক চরণের প্রথমে একটী নগণ ও তৎপরে ৬টী জগণ এবং শেষভাগে যথাক্রমে একটী লঘু ও একটী গুরু বর্ণ থাকে। প্রথম হইতে ত্রয়োদশ অক্ষরের পরে যতি পড়ে।

তুমিই করুণা-সিন্ধু যমুনে জননি !
ত্রিতাপ-নাশিনী তুমি তপন-নন্দিনী।
কৃষ্ণের প্রেয়সী মাগো ! তুমি অবিরল,
ভব-ভয়-দাহ-হেতু তুমি দাবানল ।
ভক্ত-জনে বর দান কর অনিবার,
স্বর্গ হ'তে মর্ত্ত্যে আসি' করিছ বিহার।
সুখ-প্রদানের নিত্য তুমিই কারণ,
তুমিই সকল ফল দাও সর্ব্বক্ষণ।
যে জন পরম সাধু এই ত্রিভুবনে,
সে জন তোমার পূজা করে মা যমুনে !

( २ )

**मधुवनचारिणि भास्करवाहिनि जाह्नवसङ्गिनि सिन्धुसुते (१)**
**मधुरिपुभूषिणि माधवतोषिणि गोकुलभीतिविनाशकृते ।**
**जगदघमोचिनि मानसदायिनि केशवकेलिनिदानगते**
**जय यमुने जय भीतिनिवारिणि सङ्कटनाशिनि पावय माम् ॥**

( ২ )

মধুবনচারিণি ভাস্বরবাহিনি জাহ্নবসঙ্গিনি সিন্ধুসুতে
মধুরিপুভূষিণি মাধবতোষিণি গোকুলভীতিবিনাশকৃতে।
জগদঘমোচিনি মানসদায়িনি কেশবকেলিনিদানগতে
জয় যমুনে জয় ভীতিনিবারিণি সঙ্কটনাশিনি পাবয় মাম্॥

তুমি মাগো ! মধুবনে কর বিচরণ,
কান্তিময়ী জলধারা করহ ধারণ।
জাহ্নবীর সহচরী তুমিই জননি !
সমুদ্রের কন্যা তুমি,—হেন মনে গণি।
মধুরিপু শ্রীকৃষ্ণের তুমিই ভূষণ,
করিয়াছ মাধবের মানস রঞ্জন।
বিনাশ করহ তুমি গোকুলের ভয়,
জগতের পাপচয় ক'রে দাও ক্ষয়।

(१) जाह्नवः (जाह्नवी + अ) जाह्नवीसम्बन्धी सङ्गः मेलनं विद्यते यस्याः तस्याः सम्बुद्धौ जाह्नवसङ्गिनि ।

যে জন তোমার ভক্ত হয় মা সংসারে,
তার মনোবাঞ্ছা তুমি দাও পূর্ণ ক'রে।
কেশব করেন কত কেলি অনিবার,
একমাত্র তুমি মাগো! সহায় তাহার।
তুমি এই ত্রিলোকের ভয়-নিবারিণী,
বিষম সঙ্কটে তুমি তরাও জননি!
জয় জয় জয় তব জয় মা যমুনে!
পবিত্র কর মা! এই দীন-হীন জনে।

( ২ )

**अयि मधुरे मधुमोदविलासिनि शैलविदारिणि वेगभरे**
**परिजनपालिनि दुष्टनिषूदिनि वाञ्छितकामविलासधरे।**
**व्रजपुरवासिजनार्जितपातकहारिणि विश्वजनोद्धरणे**
**जय यमुने जय भीतिनिवारिणि सङ्कटनाशिनि पावय माम्॥**

( ৩ )

অয়ি মধুরে মধুমোদবিলাসিনি শৈলবিদারিণি বেগভরে
পরিজনপালিনি দুষ্টনিসূদিনি বাঞ্ছিতকামবিলাসধরে।
ব্রজপুরবাসিজনার্জ্জিতপাতকহারিণি বিশ্বজনোদ্ধরণে
জয় যমুনে জয় ভীতিনিবারিণি সঙ্কটনাশিনি পাবয় মাম্॥

সুমধুর মূর্ত্তিখানি জননি! তোমার,
বসন্ত-আমোদ তুমি কর মা বিস্তার।
আসিয়াছ তুমি মাগো! শৈল ভেদ ক'রে,
প্রবাহ ধরিয়া মাগো! যাও বেগভরে।
পরিজন-সংরক্ষিণী দুষ্ট-বিনাশিনী,
ভক্ত-জন-কাম্য-বস্তু-প্রদান-কারিণী।
করুক যতই পাপ ব্রজ-বাসি-গণ,
তুমিই কর মা! নিত্য সে সব হরণ।
এই ত্রিভুবন-মধ্যে রহে যত জন,
তুমিই সবার মাগো! উদ্ধার-কারণ।

তুমি এই ত্রিলোকের ভয়-নিবারিণী,
বিষম সঙ্কটে তুমি তরাও জননি!
জয় জয় জয় তব জয় মা যমুনে!
পবিত্র কর মা! এই দীন-হীন জনে।

( ४ )

अतिविपदम्बुधिमग्नजनं भवतापशताकुलमानसकं
मतिगतिहीनमशेषभयाकुलमागतपादसरोजयुगम्।
ऋणभयभीतिमनिष्कृतिपातककोटिशतायुतपुञ्जतरं
जय यमुने जय भीतिनिवारिणि सङ्कटनाशिनि पावय माम्॥

( ৪ )

অতিবিপদম্বুধিমগ্নজনং ভবতাপশতাকুলমানসকং
মতিগতিহীনমশেষভয়াকুলমাগতপাদসরোজযুগম্।
ঋণভয়ভীতিমনিষ্কৃতিপাতককোটিশতাযুতপুঞ্জতরং
জয় যমুনে জয় ভীতিনিবারিণি সঙ্কটনাশিনি পাবয় মাম্॥

বিপৎ-সমুদ্রে আমি হ'য়ে নিমগন
উদ্ধারের পথ কিছু না দেখি এখন।
শত শত ভব-তাপ মনের ভিতর
দগ্ধ করিতেছে মোর দেহ নিরন্তর।
মতি গতি কিছুমাত্র নাহি আর রয়,
ব্যাকুল ক'রেছে মন আসি' যত ভয়।
যে পাপের কোনরূপ নাহিক নিষ্কৃতি,
সেই কোটি কোটি পাপে গেল মোর মতি।
ঋণভয়ে ভীত আমি আছি অনুক্ষণ,
আশ্রয় করিনু তাই তোমার চরণ।
তুমি এই ত্রিলোকের ভয়-নিবারিণী,
বিষম সঙ্কটে তুমি তরাও জননি!
জয় জয় জয় তব জয় মা যমুনে!
পবিত্র কর মা! এই দীন-হীন জনে।

( ५ )

नवजलदद्युतिकोटिलसत्तनुहेममयाभरणाञ्चितके
तड़िदवहेलिपदाञ्चलचञ्चलशोभितपीतसुचेलधरे ।
मणिमयभूषणचित्रपटासनरञ्जितगञ्जितभानुकरे
जय यमुने जय भीतिनिवारिणि सङ्कटनाशिनि पावय माम् ॥

( ৫ )

নবজলদদ্যুতিকোটিলসত্তনুহেমময়াভরণাঞ্চিতকে
তড়িদবহেলিপদাঞ্চলচঞ্চলশোভিতপীতসুচেলধরে ।
মণিময়ভূষণচিত্রপটাসনরঞ্জিতগঞ্জিতভানুকরে
জয় যমুনে জয় ভীতিনিবারিণি সঙ্কটনাশিনি পাবয় মাম্ ॥

কোটি-নব-মেঘ-সম শরীর তোমার
পরম সুন্দর শোভা ধরে অনিবার ;—
এ হেন শরীরে তব স্বর্ণ-আভরণ
সুশোভিত করিতেছে দেখি অনুক্ষণ ।
তব পীত-বসনের চঞ্চল অঞ্চল
বিদ্যুৎ জিনিয়া সদা শোভে সমুজ্জ্বল ।
মণিময়-চিত্র-বস্ত্র-আসন তোমার
প্রভাকর-প্রভাকেও নিন্দে অনিবার ।
তুমি এই ত্রিলোকের ভয়-নিবারিণী,
বিষম সঙ্কটে তুমি তরাও জননি !
জয় জয় জয় তব জয় মা যমুনে !
পবিত্র কর মা ! এই দীন-হীন জনে ।

( ६ )

शुभपुलिने मधुमत्तयदूद्भवरासमहोत्सवकेलिभरे
उच्चकुलाचलराजितमौक्तिकहारमयाभररोदसिके ।
नवमणिकोटिकभास्करकञ्चुकशोभिततारकहारयुते
जय यमुने जय भीतिनिवारिणि सङ्कटनाशिनि पावय माम् ॥

( ৬ )

শুভপুলিনে মধুমত্তযদূদ্ভবরাসমহোৎসবকেলিভরে
উচ্চকুলাচলরাজিতমৌক্তিকহারময়াভররোধসিকে ।
নবমণিকোটিকভাস্বরকঞ্চুকশোভিততারকহারযুতে
জয় যমুনে জয় ভীতিনিবারিণি সঙ্কটনাশিনি পাবয় মাম্ ॥

যমুনে! তোমার তট কিবা মনোহর!
যদু-বংশ-পতি কৃষ্ণ যাহার উপর
মধুপানে মত্ত হ'য়ে গোপাঙ্গনা সনে
করিয়াছিলেন রাস-কেলি হৃষ্টমনে।
যমুনে! তোমার তীরে উচ্চ কুলাচল
মুক্তাহার-সম শোভা ধরে অবিরল।
কোটি-নব-রত্ন-যুত কঞ্চুকে তোমার
তারা-হার কিবা শোভা ধরে অনিবার!
তুমি এই ত্রিলোকের ভয়-নিবারিণী,
বিষম সঙ্কটে তুমি তরাও জননি!
জয় জয় জয় তব জয় মা যমুনে!
পবিত্র কর মা! এই দীন-হীন জনে।

( ७ )

**करिवरमौक्तिकनासिकभूषणवातचमत्कृतचञ्चलके**
**मुखकमलामलसौरभचञ्चलमत्तमधुव्रतलोचनिके ।**
**मणिगणकुण्डललोलपरिस्फुरदाकुलगण्डयुगामलके**
**जय यमुने जय भीतिनिवारिणि सङ्कटनाशिनि पावय माम् ॥**

( ৭ )

করিবরমৌক্তিকনাসিকভূষণবাতচমৎকৃতচঞ্চলকে
মুখকমলামলসৌরভচঞ্চলমত্তমধুব্রতলোচনিকে।
মণিগণকুণ্ডললোলপরিস্ফুরদাকুলগণ্ডযুগামলকে
জয় যমুনে জয় ভীতিনিবারিণি সঙ্কটনাশিনি পাবয় মাম্ ॥

গজ-মুক্তা-বিরচিত নাসিকা-ভূষণ
বায়ু-বিতাড়িত যবে,—সুন্দর তখন!

তব মুখ-পদ্ম-গন্ধে হ'য়ে কুতূহলী
ঘুরিয়া বেড়ায় তব নেত্ররূপ অলি,
মণি-বিভূষিত রম্য চঞ্চল কুণ্ডল
সুশোভিত করিতেছে তব গণ্ডস্থল।
তুমি এই ত্রিলোকের ভয়-নিবারিণী,
বিষম সঙ্কটে তুমি তরাও জননি!
জয় জয় জয় তব জয় মা যমুনে!
পবিত্র কর মা! এই দীন-হীন জনে।

( ८ )

**कलरवनूपुरहेममयाञ्चितपादसरोरुहसारुणिके**
**धिमिधिमिधिमिधिमितालविनोदितमानसमञ्जुलपादगते ।**
**तव पदपङ्कजमाश्रितमानवचित्तसदाखिलतापहरे**
**जय यमुने जय भीतिनिवारिणि सङ्कटनाशिनि पावय माम् ॥**

( ৮ )

কলরবনূপুরহেমময়াঞ্চিতপাদসরোরুহসারুণিকে
ধিমিধিমিধিমিধিমিতালবিনোদিতমানসমঞ্জুলপাদগতে ॥ (২)
তব পদপঙ্কজমাশ্রিতমানবচিত্তসদাখিলতাপহরে
জয় যমুনে জয় ভীতিনিবারিণি সঙ্কটনাশিনি পাবয় মাম্ ॥

তরুণ-অরুণ-বর্ণ পাদ-পদ্মে তব
সুবর্ণ-নূপুর কিবা করে কলরব;—
ধিমি ধিমি ধিমি ধিমি তাল দিয়া তায়
চরণের গতি তব মানস ভুলায়।
তব পাদ-পদ্মে মাগো! যে লয় শরণ,
তুমি তার পাপ-রাশি কর বিমোচন।
তুমি এই ত্রিলোকের ভয়-নিবারিণী,
বিষম সঙ্কটে তুমি তরাও জননি!
জয় জয় জয় তব জয় মা যমুনে!
পবিত্র কর মা! এই দীন-হীন জনে।

---

(২) এই চরণে "পুষ্পাঞ্জলি"-ছন্দের নিয়ম রক্ষিত হয় নাই কেন, তাহা বিবেচ্য।

( ९ )

भवोत्तापाम्भोधौ निपतितजनो दुर्गतियुतो
यदि स्तौति प्रातः प्रतिदिनमनन्याश्रयतया ।
हयह्रेषैः कामं करकुसुमपुञ्जै रविसुतां
सदा भुक्त्वा भोगान् मरणसमये याति हरिताम् ॥

( ৯ )

ভবোত্তাপাম্ভোধৌ নিপতিতজনো দুর্গতিযুতো
যদি স্তৌতি প্রাতঃ প্রতিদিনমনন্যাশ্রয়তয়া।
হয়হ্রেষৈঃ কামং করকুসুমপুঞ্জৈ রবিসুতাং
সদা ভুক্ত্বা ভোগান্ মরণসময়ে যাতি হরিতাম্॥

এ ভব-সংসার-রূপ-উত্তাপ-সাগরে
মগ্ন আছে যেই জন বহুদিন ধ'রে ;
হইতেছে নিত্য যার অশেষ দুর্গতি,
সেই জন অন্য দিকে নাহি দিয়া মতি
প্রতিদিন প্রাতঃকালে করে পুষ্প নিয়া
করিলে যমুনা-স্তব তন্ময় হইয়া,
ইহলোকে হয় তার অশ্ব-আদি ধন,
পরলোকে বিষ্ণুপদ পায় সেই জন !

---

## काशी-स्तवः

(शङ्कराचार्य्य-विरचितः)

## কাশী-[illegible]ঃ

( শঙ্করাচার্য্য-কৃতঃ )

( १ )

मात्रा पित्रा परित्यक्ता ये त्यक्ता निजबन्धुभिः ।
येषां क्वापि गतिर्नास्ति तेषां वाराणसी गतिः ॥

( ১ )

মাত্রা পিত্রা পরিত্যক্তা যে ত্যক্তা নিজবন্ধুভিঃ।
যেষাং ক্বাপি গতির্নাস্তি তেষাং বারাণসী গতিঃ ॥

মাতা পিতা ক'রেছেন যাহারে বর্জ্জন,
বর্জ্জন ক'রেছে যারে নিজ বন্ধুগণ ;
এ সংসারে যেই জন নিরুপায় অতি,
সে জনের একমাত্র কাশীধাম গতি !

( २ )

**जरया परिभूता ये ये व्याधिविकलीकृताः ।**
**येषां क्वापि गतिर्नास्ति तेषां वाराणसी गतिः ॥**

( ২ )

জরয়া পরিভূতা যে যে ব্যাধিবিকলীকৃতাঃ।
যেষাং ক্বাপি গতির্নাস্তি তেষাং বারাণসী গতিঃ ॥

দুর্জ্জয় বার্দ্ধক্য যারে জীর্ণ শীর্ণ করে,
নানা রোগ বিকলাঙ্গ করিয়াছে যারে ;
এ সংসারে যেই জন নিরুপায় অতি,
সে জনের একমাত্র কাশীধাম গতি !

( ३ )

**पदे पदे समाक्रान्ता ये विपद्भिरहर्निशम् ।**
**येषां क्वापि गतिर्नास्ति तेषां वाराणसी गतिः ॥**

( ৩ )

পদে পদে সমাক্রান্তা যে বিপদ্ভিরহর্নিশম্।
যেষাং ক্বাপি গতির্নাস্তি তেষাং বারাণসী গতিঃ ॥

পদে পদে দিবানিশি বিপদে পড়িয়া
রহিয়াছে যেই জন ব্যাকুল হইয়া ;
এ সংসারে যেই জন নিরুপায় অতি,
সে জনের একমাত্র কাশীধাম গতি !

( ৪ )

**पापराशिभिराक्रान्ता ये दारिद्र्यपराजिताः।**
**येषां क्वापि गतिर्नास्ति तेषां वाराणसी गतिः॥**

( ৪ )

পাপরাশিভিরাক্রান্তা যে দারিদ্র্যপরাজিতাঃ।
যেষাং ক্বাপি গতির্নাস্তি তেষাং বারাণসী গতিঃ॥

পাপ-তাপে যার মন হয় ভস্মীভূত,
দারিদ্র্যের অত্যাচারে যে জন পীড়িত;
এ সংসারে যেই জন নিরুপায় অতি,
সে জনের একমাত্র কাশীধাম গতি!

( ५ )

**संसारभयभीता ये ये बद्धाः कर्म्मबन्धनैः।**
**येषां क्वापि गतिर्नास्ति तेषां वाराणसी गतिः॥**

( ৫ )

সংসারভয়ভীতা যে যে বদ্ধাঃ কর্ম্মবন্ধনৈঃ।
যেষাং ক্বাপি গতির্নাস্তি তেষাং বারাণসী গতিঃ॥

যে জন সংসার-ভয়ে সর্ব্বদাই ভীত,
কর্ম্মের বন্ধনে বদ্ধ যে জন সতত;
এ সংসারে যেই জন নিরুপায় অতি,
সে জনের একমাত্র কাশীধাম গতি!

( ६ )

**श्रुतिस्मृतिविहीना ये शौचाचारविवर्ज्जिताः।**
**येषां क्वापि गतिर्नास्ति तेषां वाराणसी गतिः॥**

( ৬ )

শ্রুতিস্মৃতিবিহীনা যে শৌচাচারবিবর্জ্জিতাঃ।
যেষাং ক্বাপি গতির্নাস্তি তেষাং বারাণসী গতিঃ॥

শ্রুতি-শাস্ত্রে স্মৃতি-শাস্ত্রে নাহি যার জ্ঞান,
শুদ্ধাচার নাহি যার কভু বিদ্যমান;

এ সংসারে যেই জন নিরুপায় অতি,
সে জনের একমাত্র কাশীধাম গতি!

( ७ )

ये च योगपरिभ्रष्टास्तपोदानविवर्ज्जिताः।
येषां क्वापि गतिर्नास्ति तेषां वाराणसी गतिः॥

( ৭ )

যে চ যোগপরিভ্রষ্টাস্তপোদানবিবর্জ্জিতাঃ।
যেষাং ক্বাপি গতির্নাস্তি তেষাং বারাণসী গতিঃ॥

হইয়াছে যোগ-মার্গ-ভ্রষ্ট যেই জন,
তপঃ দান নাহি যার আছে কদাচন;
এ সংসারে যেই জন নিরুপায় অতি,
সে জনের একমাত্র কাশীধাম গতি!

( ८ )

मध्येबन्धुजनं येषामपमानः पदे पदे। (१)
आनन्दवर्द्धकं तेषां शम्भोरानन्दकाननम्॥

( ৮ )

মধ্যেবন্ধুজনং যেষামপমানঃ পদে পদে।
আনন্দবর্দ্ধকং তেষাং শম্ভোরানন্দকাননম্॥

বন্ধু-জন-গণ-মধ্যে থাকি বিদ্যমান
পদে পদে হইতেছে যার অপমান;
কাশীধাম শঙ্করের আনন্দ-কানন
নিশ্চিত করিবে তার আনন্দ বর্দ্ধন!

( ৫ )

आनन्दकानने येषां सततं वसतिः सताम्।
विशेषानुक्तशीलानां तेषामानन्दनोदयः॥

---

(१) बन्धुजनानां मध्ये मध्येबन्धुजनं इति अव्ययीभावः समासः।

( ১ )

আনন্দকাননে যেষাং সততং বসতিঃ সতাম্।
বিশেষানুগৃহীতানাং তেষামানন্দনোদয়ঃ॥

পরম আনন্দময় যেই কাশীধাম,
তাহাতে যে সব সাধু রন্ অবিরাম,
শম্ভুর বিশেষ কৃপা তাঁদের উপরি,
আনন্দে থাকেন তাঁরা চিরদিন ধরি!

---

## मणिकर्णिका-स्तवः

( शङ्कराचार्य्य-विरचितः )

## মণিকর্ণিকা-স্তবঃ (১)

( শঙ্করাচার্য্য-বিরচিতঃ )

( १ )

त्वत्तीरे मणिकर्णिके हरिहरौ सायुज्यमुक्तिप्रदौ
वादं तौ कुरुतः परस्परमुभौ जन्तोः प्रयाणोत्सवे॥
मद्रूपो मनुजोऽयमस्तु हरिणा प्रोक्तः शिवस्तत्क्षणात्
तन्मध्याद् भृगुलाञ्छनो गरुडगः पीताम्बरो निर्गतः॥

( ১ ) বাগবাজার-নিবাসী প্রাতঃস্মরণীয় মহাত্মা, প্রসিদ্ধ ভূম্যধিকারী ৺ রায় নন্দলাল বসু মহাশয়ের দ্বিতীয় পুত্র, মদীয় কনিষ্ঠ-সোদর-প্রতিম শ্রীযুক্ত রায় বিপিনবিহারী বসু মহাশয় ও আমি বিগত ১৩১১ সালের আশ্বিন মাসে ৺ দুর্গাপূজার সময়ে কাশীধামে ৺ বিশ্বেশ্বর-দর্শন-বাসনায় গমন করিয়াছিলাম। তথায় অবস্থান-কালে "শ্রীভারত-ধর্ম্ম-মহামণ্ডলের" অধিনায়ক পরম-পূজ্যপাদ পরমহংস শ্রীযুক্ত জ্ঞানানন্দ স্বামী মহোদয়ের সহিত আমার বিশেষ আলাপ হইয়াছিল। তাঁহার প্রতিষ্ঠিত "ধর্ম্ম-প্রচারক"-নামক মাসিক পত্রে সংস্কৃত স্তোত্র সানুবাদ প্রকাশিত করিবার জন্য তিনি আমাকে বিশেষ অনুরোধ করিয়াছিলেন। তাঁহারই অনুরোধে এই "মণিকাণকা" স্তবটী অনুবাদ করিয়া দিয়াছিলাম, এবং তিনি ইহা "ধর্ম্ম-প্রচারক"-পত্রেই প্রকাশিত করিয়াছিলেন।—গ্রন্থকার।

( ১ )

ত্বত্তীরে মণিকর্ণিকে হরিহরৌ সাযুজ্যমুক্তিপ্রদৌ
বাদং তৌ কুরুতঃ পরস্পরমুভৌ জন্তোঃ প্রয়াণোৎসবে ।
মদ্রূপো মনুজোঽয়মস্তু হরিণা প্রোক্তঃ শিবস্তৎক্ষণাৎ
তন্মধ্যাদ্ ভৃগুলাঞ্ছনো গরুড়গঃ পীতাম্বরো নির্গতঃ ॥

শুন গো জননি মণিকর্ণিকে ! তোমার
তীরে যার মৃত্যু হয়, পুণ্য কত তার !
পাইবে কিরূপ মূর্ত্তি সেই পুণ্য জন,
হরি হর দুয়ে দ্বন্দ্ব করেন তখন ।
উভয়ে সাযুজ্য-মুক্তি করেন প্রদান,
তাই এ বিবাদ আসি' হয় বিদ্যমান,—
"এ জন হউক হরি, শুন ওহে হর !"
এই কথা কন্ হরি হরে নিরন্তর ।
কহিতে কহিতে ইহা তখনই হায়
মৃত দেহ হ'তে এক মূর্ত্তি দেখা যায়,—
ভৃগু-পদ-চিহ্ন তাঁর বক্ষের উপরি,
গরুড়-বাহন তিনি পীতাম্বর-ধারী !

( २ )

**इन्द्राद्यास्त्रिदशाः पतन्ति नियतं भोगक्षये ते पुन-**
**र्जायन्ते मनुजास्ततोऽपि पशवः कीटाः पतङ्गादयः ।**
**ये मातर्मणिकर्णिके तव जले मज्जन्ति निष्कल्मषाः**
**सायुज्येऽपि किरीटकौस्तुभधरा नारायणाः स्युर्नराः ॥**

( ২ )

ইন্দ্রাদ্যাস্ত্রিদশাঃ পতন্তি নিয়তং ভোগক্ষয়ে তে পুন-
র্জায়ন্তে মনুজাস্ততোঽপি পশবঃ কীটাঃ পতঙ্গাদয়ঃ ।
যে মাতর্মণিকর্ণিকে তব জলে মজ্জন্তি নিষ্কল্মষাঃ
সাযুজ্যেঽপি কিরীটকৌস্তুভধরা নারায়ণাঃ স্যুর্নরাঃ ॥

ইন্দ্রাদি দেবতাগণ ক্ষীণ-পুণ্য হ'লে
মনুষ্য-রূপেও পুনঃ পড়ে ভূমণ্ডলে ।

মনুষ্যের রূপ পুনঃ বর্জ্জন করিয়া
জন্ম লয় পশু কীট পতঙ্গ হইয়া।
কিন্তু গো জননি! মণি-কর্ণিকে! তোমার
সলিলে যাহারা স্নান করে একবার,
তাহাদের পাপ তাপ কিছু নাহি রয়,
সাযুজ্য-লাভেও তারা উপযুক্ত হয়।
কি আশ্চর্য্য! তাহাদের এক এক জন
কিরীট-কৌস্তভ-ধারী হয় নারায়ণ!

( ३ )

काशी धन्यतमा विमुक्तिनगरी सालङ्कृता गङ्गया
तत्रेयं मणिकर्णिका सुखकरी मुक्तिर्हि तत्किङ्करी।
स्वर्लोकस्तुलितः सहैव विबुधैः काश्या समं ब्रह्मणा
काशी क्षौणितले स्थिता गुरुतरा स्वर्गो लघुः खे गतः॥

( ৩ )

কাশী ধন্যতমা বিমুক্তিনগরী সালঙ্কৃতা গঙ্গয়া
তত্রেয়ং মণিকর্ণিকা সুখকরী মুক্তির্হি তৎকিঙ্করী।
স্বর্লোকস্তুলিতঃ সহৈব বিবুধৈঃ কাশ্যা সমং ব্রহ্মণা
কাশী ক্ষৌণিতলে স্থিতা গুরুতরা স্বর্গো লঘুঃ খে গতঃ॥

কাশীধাম মুক্তিপুরী এই ভূমণ্ডলে,
গঙ্গাদেবী বিরাজিতা নিত্য যাঁর তলে।
হেন কাশীধামে মণি-কর্ণিকা সতত,
স্বয়ং মুক্তিও যাঁর কিঙ্করীর মত।
দেবতা-সহিত স্বর্গ একদিকে দিয়া,
অন্য দিকে এই কাশীধাম চাপাইয়া,
ওজন করিলা ব্রহ্মা কৌতূহল-বশে,
নিম্নে রন্ কাশী, স্বর্গ গেল ঊর্দ্ধদেশে!

( ४ )

गङ्गातीरमनुत्तमं हि सकलं तत्रापि काश्युत्तमा
तस्यां सा मणिकर्णिकोत्तमतमा यत्रेश्वरो मुक्तिदः।

देवानामपि दुर्लभं स्थलमिदं पापौघनाशक्षमं
पूर्व्वोपार्ज्जितपुण्यपुञ्जगमकं पुण्यैर्जनैः प्राप्यते ॥

( ৪ )

গঙ্গাতীরমনুত্তমং হি সকলং তত্রাপি কাশ্যুত্তমা
তস্যাং সা মণিকর্ণিকোত্তমতমা যত্রেশ্বরো মুক্তিদঃ ।
দেবানামপি দুর্লভং স্থলমিদং পাপৌঘনাশক্ষমং
পূর্ব্বোপার্জ্জিতপুণ্যপুঞ্জগমকং পুণ্যৈর্জনৈঃ প্রাপ্যতে ॥

পুণ্যময় গঙ্গাতীর ভবে বিদ্যমান,
তা হ'তেও কাশীধাম পুণ্যময় স্থান।
কাশী হইতেও আছে স্থান পুণ্যময়,
শ্রীমণি-কর্ণিকা নামে যাঁর পরিচয়।
এই স্থানে বসি' সেই পরম ঈশ্বর
বিতরণ করিছেন মোক্ষ নিরন্তর।
মণি-কর্ণিকার গুণ বর্ণিতে না পারি,
দেবের দুর্লভ ধন, পাপ-নাশ-কারী।
পূর্ব্বজন্মে বহু পুণ্য যার বিদ্যমান,
তারি ভাগ্যে হয় মণি-কর্ণিকায় স্নান!

( ५ )

दुःखाम्भोनिधिमग्नजन्तुनिवहास्तेषां कथं निष्कृति-
र्ज्ञात्वैतद्धि विरिञ्चिना विरचिता वाराणसी शर्म्मदा ।
लोकाः स्वर्गसुखास्ततोऽपि लघवो भोगान्तपातप्रदाः
काशी मुक्तिपुरी सदा शिवकरी धर्म्मार्थकामोत्तरा ॥

( ৫ )

দুঃখাম্ভোনিধিমগ্নজন্তুনিবহাস্তেষাং কথং নিষ্কৃতি-
র্জ্ঞাত্বৈতদ্ধি বিরিঞ্চিনা বিরচিতা বারাণসী শর্ম্মদা ।
লোকাঃ স্বর্গসুখাস্ততোঽপি লঘবো ভোগান্তপাতপ্রদাঃ
কাশী মুক্তিপুরী সদা শিবকরী ধর্ম্মার্থকামোত্তরা ॥

এই মহা দুঃখময় সংসার-সাগর,
কত শত জীব তাহে মগ্ন নিরন্তর।

কিরূপে এ সব জীব পাইবে নিস্তার,
ইহা ভাবিয়াই ব্রহ্মা ক্ষুণ্ণ অনিবার।
বহু চিন্তা করি' তিনি বহু দিন ধরি'
রচিলেন সুখকরী বারাণসী পুরী।
স্বর্গ-আদি চতুর্দ্দশ লোকে স্থিতি যার,
ক্ষীণ পুণ্য হ'লে হয় পতন তাহার।
কাশী সম স্থান আর নাহি ভূমণ্ডলে,
ধর্ম্ম অর্থ কাম মোক্ষ হাতে হাতে ফলে!

( ৫ )

**एको वेणुधरो धराधरधरः श्रीवत्सभूषाधरः**
**सोऽप्येकः किल शङ्करो विषधरो गङ्गाधरोमाधरः।**
**ये मातर्मणिकर्णिके तव जले मज्जन्ति ते मानवा**
**रुद्रा वा हरयो भवन्ति बहवस्तेषां बहुत्वं कथम्॥**

( ৬ )

একো বেণুধরো ধরাধরধরঃ শ্রীবৎসভূষাধরঃ
সোঽপ্যেকঃ কিল শঙ্করো বিষধরো গঙ্গাধরোমাধরঃ।
যে মাতর্মণিকর্ণিকে তব জলে মজ্জন্তি তে মানবা
রুদ্রা বা হরয়ো ভবন্তি বহবস্তেষাং বহুত্বং কথম্॥

বংশী-ধারী রন্ সেই একমাত্র হরি,
শ্রীবৎস-লাঞ্ছন তিনি গোবর্দ্ধন-ধারী।
বিষধর রন্ সেই একমাত্র হর,
যিনি গঙ্গাধর পুনঃ যিনি গৌরীধর।
কিন্তু মাগো! জলে মণি-কর্ণিকে! তোমার
করুক যতই লোক স্নান একবার,
তাহাদের প্রত্যেকেই অমনি তখন
হরি কিংবা হর-রূপে দেয় দরশন।
কিসে এত হরি হর দাও জনমিয়া,
তাহার রহস্য মাগো! না পাই ভাবিয়া!

( ७ )

त्वत्तीरे मरणन्तु मङ्गलकरं देवैरपि श्लाघ्यते
शक्रस्तं मनुजं सहस्रनयनैर्द्रष्टुं सदा तत्परः।
आयान्तं सविता सहस्रककरैः प्रत्युद्गतः स्यात् सदा
पुण्योऽसौ वृषगोऽथवा गरुड़गः किं मन्दिरं यास्यति॥

( ৭ )

ত্বত্তীরে মরণন্তু মঙ্গলকরং দেবৈরপি শ্লাঘ্যতে
শক্রস্তং মনুজং সহস্রনয়নৈর্দ্রষ্টুং সদা তৎপরঃ।
আয়ান্তং সবিতা সহস্রককরৈঃ প্রত্যুদ্গতঃ স্যাৎ সদা
পুণ্যোঽসৌ বৃষগোঽথবা গরুড়গঃ কিং মন্দিরং যাস্যতি॥

যদি মাগো! মৃত্যু হয় তব পুণ্য তীরে,
পরম মঙ্গলময় তাহা এ সংসারে।
স্বয়ং দেবতা-গণ এরূপ মরণ
গৌরবের বস্তু বলি' করেন গণন।
হেন মৃত্যু হয় যার, সহস্র নয়নে
তাহারে হেরিতে ইন্দ্র ব্যস্ত রন্ মনে।
সূর্য্যও তখনি হায় হ'য়ে অগ্রসর
করেন সহস্র করে তার সমাদর।
উৎসুক হইয়া তিনি অমনি তখন
এই চিন্তা লইয়াই ব্যস্ত সদা রন্;—
শিবধামে এই জন বৃষে আরোহিয়া
অথবা বৈকুণ্ঠে যাবে গরুড়ে চাপিয়া?

( ८ )

मध्याह्ने मणिकर्णिकास्नपनजं पुण्यं न वक्तुं क्षमः
स्वीयैरब्दशतैश्चतुर्मुखधरो वेदार्थदीक्षागुरुः।
योगाभ्यासबलेन चन्द्रशिखरस्तत्पुण्यपारं गत-
स्त्वत्तीरे प्रकरोति सुप्तपुरुषं नारायणं वा शिवम्॥

( ৮ )

মধ্যাহ্নে মণিকর্ণিকাস্নপনজং পুণ্যং ন বক্তুং ক্ষমঃ
স্বীয়ৈরব্দশতৈশ্চতুর্মুখধরো বেদার্থদীক্ষাগুরুঃ ।
যোগাভ্যাসবলেন চন্দ্রশিখরস্তৎপুণ্যপারং গত-
স্তত্তীরে প্রকরোতি সুপ্তপুরুষং নারায়ণং বা শিবম্ ॥

যে জন মধ্যাহ্ন কালে বারেকের তরে
তোমার সলিলে স্নান করে ভক্তিভরে,
তাহার পুণ্যের কথা কে পারে কহিতে,
তার মত ভাগ্যবান্ কে আছে জগতে ?
বেদকর্ত্তা বিধাতাও চারি মুখ দিয়া
নিরন্তর নিজ শত বৎসর ধরিয়া
বর্ণন করেন যদি তার পুণ্যচয়,
তথাপি সে পুণ্যকথা শেষ নাহি হয় !
নিজ যোগাভ্যাস-বলে শঙ্কর তখন
তাহার পুণ্যের কথা করিয়া চিন্তন
তোর তীরে মাগো ! সেই নিদ্রিত পুরুষে
হর কিংবা হরি-রূপ দেন অবশেষে !

( ९ )

**कृच्छ्रैः कोटिशतैः स्वपापनिधनं यच्चाश्वमेधैः फलं**
**तत् सर्वं मणिकर्णिकास्नपनजे पुण्ये प्रविष्टं भवेत् ।**
**स्नात्वा स्तोत्रमिदं नरः पठति चेत् संसारपाथोनिधिं**
**तीर्त्वा पल्वलवत् प्रयाति सदनं तेजोमयं ब्रह्मणः ॥**

( ৯ )

কৃচ্ছ্রৈঃ কোটিশতৈঃ স্বপাপনিধনং যচ্চাশ্বমেধৈঃ ফলং
তৎ সর্ব্বং মণিকর্ণিকাস্নপনজে পুণ্যে প্রবিষ্টং ভবেৎ ।
স্নাত্বা স্তোত্রমিদং নরঃ পঠতি চেৎ সংসারপাথোনিধিং
তীর্ত্বা পল্বলবৎ প্রয়াতি সদনং তেজোময়ং ব্রহ্মণঃ ॥

শত কোটি কষ্ট সহ্য করি' অবিরল
বহু অশ্বমেধ যজ্ঞে হয় যেই ফল,

মণি-কর্ণিকায় স্নানে ফল হয় যত,
তার তুলনায় তাহা নাহি হয় তত!
স্নান করি' মহা-ভক্তি-ভরে যেই জন
মণি-কর্ণিকার স্তব করে উচ্চারণ,
এ ভব-সমুদ্র যাহা অপার সতত,
তাহাও সে পার হয় পল্বলের মত!
তাহার ভাগ্যের কথা কি কহিব হায়,
তেজোময় ব্রহ্মলোক সেই জন পায়!

---

सप्तम-तरङ्गः ( मूर्त्ति-समष्टि-स्तवः )
সপ্তম-তরঙ্গঃ ( মূর্ত্তি-সমষ্টি-স্তবঃ )

## हरगौरी-स्तवः

( शङ्कराचार्य्य-विरचितः )

## হরগৌরী-স্তবঃ

( শঙ্করাচার্য্য-বিরচিতঃ )

( १ )

कस्तूरिकाचन्दनलेपनायै
श्मशानभस्माङ्गविलेपनाय ।
सत्कुण्डलायै फणिकुण्डलाय
नमः शिवायै च नमः शिवाय ॥

( ১ )

কস্তূরিকাচন্দনলেপনায়ৈ
শ্মশানভস্মাঙ্গবিলেপনায়।
সৎকুণ্ডলায়ৈ ফণিকুণ্ডলায়
নমঃ শিবায়ৈ চ নমঃ শিবায়॥

যাঁর অঙ্গে শোভা পায় কস্তুরী চন্দন,
যাঁর অঙ্গে শোভে চিতা-ভস্ম সর্ব্বক্ষণ ;
রত্নে বিভূষিত যাঁর কনক-কুণ্ডল,
সর্পের কুণ্ডল যাঁর কর্ণে অবিরল ;
সেই শিবা সেই শিব দোঁহার চরণে
নমস্কার নমস্কার করি একমনে !

( ২ )

मन्दारमालापरिशोभितायै
कपालमालापरिशोभिताय ।
दिव्याम्बरायै च दिगम्बराय
नमः शिवायै च नमः शिवाय ॥

( ২ )

মন্দারমালাপরিশোভিতায়ৈ
কপালমালাপরিশোভিতায় ।
দিব্যাম্বরায়ৈ চ দিগম্বরায়
নমঃ শিবায়ৈ চ নমঃ শিবায় ॥

মন্দারের মালা যাঁর শোভা পায় গলে,
নরের কপাল যাঁর শোভে কর-তলে ;
সুন্দর অম্বর যাঁর অঙ্গে অনিবার,
পরিধানে দশ দিক্ অম্বর যাঁহার ;
সেই শিবা সেই শিব দোঁহার চরণে
নমস্কার নমস্কার করি একমনে !

( ৩ )

चलत्क्वणत्कङ्कणनूपुरायै
विभ्राट्फणाभासुरनूपुराय ।
हेमाङ्गदायै च फणाङ्गदाय
नमः शिवायै च नमः शिवाय ॥

( ৩ )

চলৎকণৎকঙ্কণনূপুরায়ৈ
বিভ্রাট্‌ফণাভাস্বরনূপুরায় ।
হেমাঙ্গদায়ৈ চ ফণাঙ্গদায়
নমঃ শিবায়ৈ চ নমঃ শিবায় ॥

চলিলেই বাজে যাঁর নূপুর কঙ্কণ,
ফণাতে শোভিত যাঁর নূপুর-ভূষণ,
সুবর্ণ-নির্ম্মিত যাঁর বাহু-অলঙ্কার,
বাহু-অলঙ্কার যাঁর সর্প অনিবার ;
সেই শিবা সেই শিব দোঁহার চরণে
নমস্কার নমস্কার করি একমনে !

( ४ )

विलोलनीलोत्पललोचनायै
विकाशपङ्करुहलोचनाय ।
त्रिलोचनायै विषमेक्षणाय
नमः शिवायै च नमः शिवाय ॥

( ৪ )

বিলোলনীলোৎপললোচনায়ৈ
বিকাশপঙ্কেরুহলোচনায় ।
ত্রিলোচনায়ৈ বিষমেক্ষণায়
নমঃ শিবায়ৈ চ নমঃ শিবায় ॥

নীল-পদ্ম-সম যাঁর নয়ন চঞ্চল,
ফুল্ল-পদ্ম-সম যাঁর নয়ন-যুগল ;
"ত্রিলোচনা" নাম যাঁর এ সংসারে রয়,
"ত্রিলোচন" বলি' যাঁরে সর্ব্ব লোকে কয়,
সেই শিবা সেই শিব দোঁহার চরণে
নমস্কার নমস্কার করি একমনে !

( ৫ )

**প্রপন্নপ্রষ্ঠৈ সুখদাশ্রয়ায়ৈ**
**ত্রৈলোক্যসংহারকতাণ্ডবায়।**
**কৃতস্মরায়ৈ বিকৃতস্মরায়**
**নমঃ শিবায়ৈ চ নমঃ শিবায়॥**

( ৫ )

প্রপন্নপ্রষ্ঠৈ সুখদাশ্রয়ায়ৈ
ত্রৈলোক্যসংহারকতাণ্ডবায়।
কৃতস্মরায়ৈ বিকৃতস্মরায়
নমঃ শিবায়ৈ চ নমঃ শিবায়॥

বিষম বিপন্নে যাঁর সুখদ আশ্রয়,
যাঁহার তাণ্ডব-নৃত্যে ত্রিভুবন-ক্ষয়;
মদনের সৃষ্টি হ'লো যাঁর কৃপাবলে,
মদনের মৃত্যু হ'লো যাঁর কোপানলে;
সেই শিবা সেই শিব দোঁহার চরণে
নমস্কার নমস্কার করি একমনে!

( ৬ )

**চাম্পেয়গৌরার্দ্ধশরীরকায়ৈ**
**কর্পূরগৌরার্দ্ধশরীরকায়।**
**ধম্মিল্লবত্যৈ চ জটাধরায়**
**নমঃ শিবায়ৈ চ নমঃ শিবায়॥**

( ৬ )

চাম্পেয়গৌরার্দ্ধশরীরকায়ৈ
কর্পূরগৌরার্দ্ধশরীরকায়।
ধম্মিল্লবত্যৈ চ জটাধরায়
নমঃ শিবায়ৈ চ নমঃ শিবায়॥

চম্পক-সমান পীত অর্দ্ধদেহ যাঁর,
কর্পূর-সমান শুভ্র দেহার্দ্ধ যাঁহার;

যাঁহার মস্তকে রহে কবরী-বন্ধন,
যাঁহার মস্তকে জটাজূট অনুক্ষণ;
সেই শিবা সেই শিব দোঁহার চরণে
নমস্কার নমস্কার করি একমনে!

( ७ )

**अम्भोधरश्यामलकुन्तलायै**
**विभूतिभूषाङ्गजटाधराय।**
**जगज्जनन्यै जगदेकपित्रे**
**नमः शिवायै च नमः शिवाय॥**

( ৭ )

অম্ভোধরশ্যামলকুন্তলায়ৈ
বিভূতিভূষাঙ্গজটাধরায়।
জগজ্জনন্যৈ জগদেকপিত্রে
নমঃ শিবায়ৈ চ নমঃ শিবায়॥

মেঘ-সম-শ্যাম-বর্ণ কুন্তল যাঁহার,
অঙ্গে যাঁর ভস্মরাশি, শিরে জটাভার;
এই জগতের যিনি একমাত্র মাতা,
এই জগতের যিনি একমাত্র পিতা;
সেই শিবা সেই শিব দোঁহার চরণে
নমস্কার নমস্কার করি একমনে!

( ८ )

**सदाशिवानां परिभूषणायै**
**सदाशिवानां परिभूषणाय।**
**शिवान्वितायै च शिवान्विताय**
**नमः शिवायै च नमः शिवाय॥**

( ৮ )

সদাশিবানাং পরিভূষণায়ৈ
সদাশিবানাং পরিভূষণায়।

শিবান্বিতায়ৈ চ শিবান্বিতায়
নমঃ শিবায়ৈ চ নমঃ শিবায় ॥

যিনি সদা শিবময় ভূষণে ভূষিত,
অশিব দ্রব্যেই যাঁর প্রীতি অবিরত,
শিবের অর্দ্ধাঙ্গ-যুতা যিনি সর্ব্বক্ষণ,
শিবার অর্দ্ধাঙ্গে যিনি পরম শোভন ;
সেই শিবা সেই শিব দোঁহার চরণে
নমস্কার নমস্কার করি একমনে ।

## हरिहर-स्तवः (१)

( धर्म्मराज-विरचितः )

## হরিহর-স্তবঃ

( ধর্ম্মরাজ-বিরচিতঃ )

( १ )

गोविन्द माधव मुकुन्द हरे मुरारे
शम्भो शिवेश शशिशेखर शूलपाणे । (२)
दामोदराऽच्युत जनार्द्दन वासुदेव
त्याज्या भटा य इति सन्ततमामनन्ति ॥ (३)

(१) स्कन्दपुराणान्तर्गतकाशीखण्डादुद्धृतोऽयं ।

(२) शिव + ईश = शिवेश, अथवा शिवा + ईश = शिवेश ।

(३) भटाः वीरा योधाः, रे यमदूताः इत्यर्थः । अत्र भटाः इति पदे भटशब्दस्य सम्बुद्धौ बहुवचने च प्रयुक्तम् । "य इति सन्ततमामनन्ति" ये जनाः इति नामानि सर्व्वदा स्मरन्ति इत्यर्थः ।

( ১ )

গোবিন্দ মাধব মুকুন্দ হরে মুরারে
শম্ভো শিবেশ শশিশেখর শূলপাণে।
দামোদরাঽচ্যুত জনার্দ্দন বাসুদেব
ত্যাজ্যা ভটা য ইতি সন্ততমামনন্তি॥

গোবিন্দ মাধব হরি মুকুন্দ মুরারি,
চন্দ্রচূড় শিবানাথ শম্ভু শূলধারী,
অচ্যুত বাসব দামোদর জনার্দ্দন,
এ নাম যে লবে তারে ত্যজ দূতগণ!

( २ )

**गङ्गाधरान्धकरिपो हर नीलकण्ठ**
**वैकुण्ठ कैटभरिपो कमठाब्जपाणे ।**
**भूतेश खण्डपरशो मृड चण्डिकेश**
**त्याज्या भटा य इति सन्ततमामनन्ति ॥**

( ২ )

গঙ্গাধরান্ধকরিপো হর নীলকণ্ঠ
বৈকুণ্ঠ কৈটভরিপো কমঠাব্জপাণে।
ভূতেশ খণ্ডপরশো মৃড় চণ্ডিকেশ
ত্যাজ্যা ভটা য ইতি সন্ততমামনন্তি॥

গঙ্গাধর অন্ধকারি নীলকণ্ঠ হর,
বৈকুণ্ঠ কৈটভ-রিপু কূর্ম্ম পদ্মধর,
ভূতেশ খণ্ড-পরশু মৃড় চণ্ডী-ধন,
এ নাম যে লবে তারে ত্যজ দূতগণ!

( ३ )

**विष्णो नृसिंह मधुसूदन चक्रपाणे**
**गौरीपते गिरिश शङ्कर चन्द्रचूड ।**
**नारायणासुरनिबर्हण शार्ङ्गपाणे**
**त्याज्या भटा य इति सन्ततमामनन्ति ॥**

( ৩ )

বিষ্ণো নৃসিংহ মধুসূদন চক্রপাণে
গৌরীপতে গিরিশ শঙ্কর চন্দ্রচূড় ।
নারায়ণাঽসুরনিবর্হণ শার্ঙ্গপাণে
ত্যাজ্যা ভটা য ইতি সন্ততমামনন্তি ॥

নরসিংহ মধুরিপু বিষ্ণু চক্রধর,
চন্দ্রচূড় গৌরীনাথ গিরিশ শঙ্কর,
দানব-দলন শার্ঙ্গপাণি নারায়ণ,
এ নাম যে লবে তারে ত্যজ দূতগণ!

( ४ )

मृत्युञ्जयोग्र विषमेक्षण कामशत्रो
श्रीकान्त पीतवसनाऽम्बुदनील शौरे ।
ईशान कृत्तिवसन त्रिदशैकनाथ
त्याज्या भटा य इति सन्ततमामनन्ति ॥

( ৪ )

মৃত্যুঞ্জয়োগ্র বিষমেক্ষণ কামশত্রো
শ্রীকান্ত পীতবসনাঽম্বুদনীল শৌরে ।
ঈশান কৃত্তিবসন ত্রিদশৈকনাথ
ত্যাজ্যা ভটা য ইতি সন্ততমামনন্তি ॥

কামশত্রু ত্রিলোচন উগ্র মৃত্যুহর,
শ্রীকান্ত নীরদ-নীল শৌরি পীতাম্বর,
ঈশান ত্রিদশ-পতি শার্দ্দূল-বসন,
এ নাম যে লবে তারে ত্যজ দূতগণ!

( ५ )

लक्ष्मीपते मधुरिपो पुरुषोत्तमाद्य
श्रीकण्ठ दिग्वसन शान्त पिनाकपाणे ।
आनन्दकन्द धरणीधर पद्मनाभ
त्याज्या भटा य इति सन्ततमामनन्ति ॥

( ৫ )

লক্ষ্মীপতে মধুরিপো পুরুষোত্তমাদ্য
শ্রীকণ্ঠ দিগ্বসন শান্ত পিনাকপাণে ।
আনন্দকন্দ ধরণীধর পদ্মনাভ
ত্যাজ্যা ভটা য ইতি সন্ততমামনন্তি ॥

পুরুষ-প্রধান আদ্য মধ্বরি শ্রীধর,
শ্রীকণ্ঠ পিনাক-পাণি শান্ত দিগম্বর,
ক্ষিতিধর পদ্মনাভ আনন্দ-কারণ,
এ নাম যে লবে তারে ত্যজ দূতগণ !

( ६ )

**सर्व्वेश्वर त्रिपुरसूदन देवदेव**
**ब्रह्मण्यदेव गरुड़ध्वज शङ्खपाणे ।**
**तार्क्ष्योरगाभरण बालमृगाङ्कमौले**
**त्याज्या भटा य इति सन्ततमामनन्ति ॥**

( ৬ )

সর্ব্বেশ্বর ত্রিপুরসূদন দেবদেব
ব্রহ্মণ্যদেব গরুড়ধ্বজ শঙ্খপাণে ।
তার্ক্ষ্যোরগাভরণ বালমৃগাঙ্কমৌলে
ত্যাজ্যা ভটা য ইতি সন্ততমামনন্তি ॥

দেবদেব ত্রিপুরারি সর্ব্ব অধীশ্বর,
ব্রহ্মণ্য-দেব গরুড়-ধ্বজ শঙ্খধর,
বাল-চন্দ্র-চূড় তার্ক্ষ্য-সর্প-বিভূষণ,
এ নাম যে লবে তারে ত্যজ দূতগণ !

( ७ )

**श्रीराम राघव रमेश्वर रावणारे**
**भूतेश मन्मथरिपो प्रमथाधिनाथ ।**
**चाणूरमर्द्दन हृषीकपते मुरारे**
**त्याज्या भटा य इति सन्ततमामनन्ति ॥**

( ৭ )

শ্রীরাম রাঘব রমেশ্বর রাবণারে
ভূতেশ মন্মথরিপো প্রমথাধিনাথ।
চাণূরমর্দ্দন হৃষীকপতে মুরারে
ত্যাজ্যা ভটা য ইতি সন্ততমামনন্তি॥

শ্রীরাম রাঘব রমেশ্বর রাবণারি,
ভূতেশ প্রমথনাথ স্মর-দর্প-হারী,
হৃষীকেশ মুররিপু চাণূর-মর্দ্দন,
এ নাম যে লবে তারে ত্যজ দূতগণ!

( ৮ )

शूलिन् गिरीश रजनीशकलावतंस
कंसप्रणाशन सनातन केशिनाश।
भर्ग त्रिनेत्र भव भूतपते पुरारे
त्याज्या भटा य इति सन्ततमामनन्ति॥

( ৮ )

শূলিন্ গিরীশ রজনীশকলাবতংস
কংসপ্রণাশন সনাতন কেশিনাশ।
ভর্গ ত্রিনেত্র ভব ভূতপতে পুরারে
ত্যাজ্যা ভটা য ইতি সন্ততমামনন্তি॥

গিরীশ ত্রিশূলী চন্দ্র-কলা-বিভূষণ,
কেশিরিপু সনাতন কংস-নিসূদন,
ভূতেশ পুরারি ভব ভর্গ ত্রিনয়ন,
এ নাম যে লবে তারে ত্যজ দূতগণ!

( ৯ )

गोपीपते यदुपते वसुदेवसूनो
कर्पूरगौर वृषभध्वज भालनेत्र।
गोवर्द्धनोद्धरण धर्म्मधुरीण गोप
त्याज्या भटा य इति सन्ततमामनन्ति॥

( ৯ )

গোপীপতে যদুপতে বসুদেবসূনো
কর্পূরগৌর বৃষভধ্বজ ভালনেত্র।
গোবর্দ্ধনোদ্ধরণ ধর্ম্মধুরীণ গোপ
ত্যাজ্যা ভটা য ইতি সন্ততমামনন্তি॥

গোপীনাথ যদুনাথ শ্রীবসু-নন্দন,
ভালনেত্র বৃষধ্বজ কর্পূর-বরণ,
ধর্ম্মেশ গোপাল ধৃত-গিরি-গোবর্দ্ধন,
এ নাম যে লবে তারে ত্যজ দূতগণ!

( ১০ )

স্থাণো ত্রিলোচন পিনাকধর স্মরারে
কৃষ্ণাঽনিরুদ্ধ কমলাকর কল্মষারে।
বিশ্বেশ্বর ত্রিপথগার্দ্রজটাকলাপ
ত্যাজ্যা ভটা য ইতি সন্ততমামনন্তি॥

( ১০ )

স্থাণো ত্রিলোচন পিনাকধর স্মরারে
কৃষ্ণাঽনিরুদ্ধ কমলাকর কল্মষারে।
বিশ্বেশ্বর ত্রিপথগার্দ্রজটাকলাপ
ত্যাজ্যা ভটা য ইতি সন্ততমামনন্তি॥

স্মরারি ত্রিনেত্র স্থাণু পিনাক-বিহারী,
অনিরুদ্ধ পদ্মাকর কৃষ্ণ কলুষারি,
গঙ্গা-জল-সিক্ত-কেশ ত্রিলোক-তারণ,
এ নাম যে লবে তারে ত্যজ দূতগণ!

( ১১ )

অষ্টোত্তরাধিকশতেন সুচারুনাম্নাং
সন্দর্ভিতাং ললিতরত্নকদম্বকেন।

सन्नायकां दृढ़गुणां निजकण्ठगां यः (४)
कुर्य्यादिमां स्रजमहो स यमं न पश्येत्॥

( ১১ )

অষ্টোত্তরাধিকশতেন সুচারুনাম্নাং
সন্দর্ভিতাং ললিতরত্নকদম্বকেন।
সন্নায়কাং দৃঢ়গুণাং নিজকণ্ঠগাং যঃ
কুর্য্যাদিমাং স্রজমহো স যমং ন পশ্যেৎ॥

চারু-রত্ন এক-শত-অষ্ট নাম দিয়া
যে মালা গাঁথিয়া দিনু যতন করিয়া,
দৃঢ়-গুণ চারু-মধ্য-মণি সে মালায়
যে জন পরিবে নিত্য নিজের গলায়,
হায় রে! তাহারে পুনঃ আসি' এই ভবে
কখন যমের মুখ হেরিতে না হবে!

( १२ )

यो धर्म्मराजरचितां ललितप्रबन्धां
नामावलिं सकलकल्मषबीजहन्त्रीम्।
धीरोऽत्र कौस्तुभभृतः शशिभूषणस्य
नित्यं जपेत् स्तनरसं न पिबेत् स मातुः॥

( ১২ )

যো ধর্ম্মরাজরচিতাং ললিতপ্রবন্ধাং
নামাবলিং সকলকল্মষবীজহন্ত্রীম্।
ধীরোঽত্র কৌস্তুভভৃতঃ শশিভূষণস্য
নিত্যং জপেৎ স্তনরসং ন পিবেৎ স মাতুঃ॥

কৌস্তুভ-রতন-ধারী যিনি নারায়ণ,
শশাঙ্ক-ভূষণ-ধারী যিনি ত্রিলোচন,

---

(४) नायकः मध्यीकः प्रधानो वर्णनीयः पुरुषः, (पक्षे) हारमध्यमणिः।

যম-বিরচিত সেই দুই দেবতার
সুললিত পাপনাশী নাম অনিবার
যেই জন জপে নিত্য হইয়া তন্ময়,
মাতৃ-স্তন্য-পান তারে করিতে না হয়!

---

अष्टम-तरङ्गः ( चतुराननस्तवः )

অষ্টম-তরঙ্গঃ ( চতুরানন-স্তবঃ )

## चतुर्म्मुख-स्तवः

( देवगण-कृतः )

## চতুর্ম্মুখ-স্তবঃ (১)

( দেবগণ-কৃতঃ )

( १ )

**नमस्त्रिमूर्त्तये तुभ्यं प्राक् सृष्टेः केवलात्मने ।**
**गुणत्रयविभागाय पश्चाद्भेदमुपेयुषे ॥**

( ১ )

নমস্ত্রিমূর্ত্তয়ে তুভ্যং প্রাক্ সৃষ্টেঃ কেবলাত্মনে।
গুণত্রয়বিভাগায় পশ্চাদ্ভেদমুপেয়ুষে ॥

ওহে চতুর্ম্মুখ! করি এই নিবেদন;—
সৃষ্ট না হইয়াছিল ব্রহ্মাণ্ড যখন,

---

(১) ভারতবর্ষের নানা স্থানবর্ত্তী নানা মুদ্রিত পুস্তক ও প্রাচীন পুঁথি হইতে নানা দেব-দেবীর বহুসংখ্যক স্তব সংগ্রহ করিয়াছি, কিন্তু মহাকবি কালিদাস-কৃত "কুমারসম্ভব" ব্যতীত অন্য কোনও গ্রন্থে ব্রহ্মার স্তব প্রাপ্ত হই নাই। কালিদাস এই পুস্তকের দ্বিতীয় সর্গে ৪র্থ হইতে ১৫শ শ্লোকে দেবগণের মুখ দিয়া এই স্তবটী উচ্চারিত করাইয়াছিলেন।

একমাত্র রূপ ছিল তখন তোমার,
তার পরে ধরিলে হে বিভিন্ন আকার;—
সত্ত্ব-রজ-তমো-গুণে বিভক্ত হইয়া
বিষ্ণু-ব্রহ্ম-মহেশ্বর ত্রিনাম ধরিয়া
বিরাজ করিছ এই ভবে অনিবার,
নমস্কার করি দেব! চরণে তোমার।

( ২ )

**যদমোঘমপামন্তরুপ্তং বীজমজ ত্বয়া (২)**
**অতশ্চরাচরং বিশ্বং প্রভবস্তস্য গীয়সে॥ (৩)**

( ২ )

যদমোঘমপামন্তরুপ্তং বীজমজ ত্বয়া।
অতশ্চরাচরং বিশ্বং প্রভবস্তস্য গীয়সে॥

ওহে জন্মহীন দেব! এই নিবেদন;—
যে অব্যর্থ বীজ জলে করিলে ক্ষেপণ,
উৎপন্ন হইল শেষে মধ্য হ'তে তার
স্থাবর-জঙ্গমাত্মক এ বিশ্ব-সংসার।
তুমিই এ ব্রহ্মাণ্ডের পরম কারণ,
এ কথা কীর্ত্তন করে তাই ত্রিভুবন।

( ৩ )

**তিসৃভিস্ত্বমবস্থাভির্মহিমানমুদীরয়ন্।**
**প্রলয়স্থিতিসর্গাণামেকঃ কারণতাং গতঃ॥**

( ৩ )

তিসৃভিস্ত্বমবস্থাভির্মহিমানমুদীরয়ন্।
প্রলয়স্থিতিসর্গাণামেকঃ কারণতাং গতঃ॥

কিবা ব্রহ্মা, কিবা বিষ্ণু, কিবা ত্রিলোচন
এ তিন পৃথক্ মূর্ত্তি করিয়া ধারণ,

---

(২) "যদমোঘমপামন্তর্ম্মুক্তম্" ইতি পাঠান্তরম্।
(৩) "অতশ্চরাচরং বিশ্বং প্রভবস্তস্য গীয়তে" ইতি চ পাঠঃ।

অসীম মহিমা নিজ করি' প্রকটন
হইয়াছ সৃষ্টি-স্থিতি-প্রলয়-কারণ !

( ४ )

स्त्रीपुंसावात्मभागौ ते भिन्नमूर्त्तेः सिसृक्षया ।
प्रसूतिभाजः सर्गस्य तावेव पितरौ स्मृतौ ॥

( ৪ )

স্ত্রীপুংসাবাত্মভাগৌ তে ভিন্নমূর্ত্তেঃ সিসৃক্ষয়া ।
প্রসূতিভাজঃ সর্গস্য তাবেব পিতরৌ স্মৃতৌ ॥

অনন্ত ব্রহ্মাণ্ড-সৃষ্টি করিব বলিয়া
নিজ মূর্ত্তি দুই ভাগে বিভক্ত করিয়া,
করিয়াছ স্ত্রী-পুরুষ,—দুই পরিণাম,
ব্রহ্মাণ্ডের মাতা পিতা যাহাদের নাম ।

( ५ )

स्वकालपरिमाणेन व्यस्तरात्रिन्दिवस्य ते ।
यौ तु स्वप्नावबोधौ तौ भूतानां प्रलयोदयौ ॥

( ৫ )

স্বকালপরিমাণেন ব্যস্তরাত্রিন্দিবস্য তে ।
যৌ তু স্বপ্নাববোধৌ তৌ ভূতানাং প্রলয়োদয়ৌ ॥

তুমি নিজ কাল-পরিমাণ-অনুসারে
দিবস-রজনী-ভেদ কর এ সংসারে ;—
যখন জাগিয়া থাক, তখন উদয়,
যখন ঘুমাও হায়, তখন প্রলয় !

( ६ )

जगद्योनिरयोनिस्त्वं जगदन्तो निरन्तकः ।
जगदादिरनादिस्त्वं जगदीशो निरीश्वरः ॥

( ৬ )

জগদ্যোনিরযোনিস্ত্বং জগদন্তো নিরন্তকঃ ।
জগদাদিরনাদিস্ত্বং জগদীশো নিরীশ্বরঃ ॥

একমাত্র স্রষ্টা তুমি এই সবাকার,
কিন্তু কেহ স্রষ্টা নাই কদাপি তোমার।
তুমিই সংহার কর এই ত্রিভুবন,
তোমার সংহারী কিন্তু না আছে কখন।
এ বিশ্বের আদিতেই ছিলে তুমি প্রভু,
তোমার আদিতে কিন্তু কেহ নাহি কভু।
তুমিই এ ব্রহ্মাণ্ডের ঈশ্বর সদাই,
তোমার ঈশ্বর কিন্তু কেহ কভু নাই।

( ७ )

**आत्मानमात्मना वेत्सि सृजस्यात्मानमात्मना।**
**आत्मना कृतिना च त्वमात्मन्येव प्रलीयसे॥**

( ৭ )

আত্মানমাত্মনা বেৎসি সৃজস্যাত্মানমাত্মনা।
আত্মনা কৃতিনা চ ত্বমাত্মন্যেব প্রলীয়সে॥

তব সর্ব্বশক্তিমান্ আত্মা অপরূপ,
তুমিই জানিয়া থাক তোমার স্বরূপ।
তুমিই তোমার সৃষ্টি-করণে প্রবীণ,
তুমিই তোমাতে গিয়া শেষে হও লীন।

( ८ )

**द्रवः संघातकठिनः स्थूलः सूक्ष्मो लघुर्गुरुः।**
**व्यक्तो व्यक्तेतरश्चासि प्राकाम्यं ते विभूतिषु॥**

( ৮ )

দ্রবঃ সংঘাতকঠিনঃ স্থূলঃ সূক্ষ্মো লঘুর্গুরুঃ।
ব্যক্তো ব্যক্তেতরশ্চাসি প্রাকাম্যং তে বিভূতিষু॥

দ্রব-ঘন, স্থূল-সূক্ষ্ম, লঘু-গুরু আর
মূর্ত্তিভেদ মাত্র হায় এ সব তোমার।
কিবা ব্যক্ত, কি অব্যক্ত,—তুমিই সে সব,
স্বেচ্ছায় প্রকাশ কর অনন্ত বিভব।

( ९ )

**उद्घातः प्रणवो यासां न्यायैस्त्रिभिरुदीरणम्।**
**कर्म्म यज्ञः फलं स्वर्गस्तासां त्वं प्रभवो गिराम्॥**

( ৯ )

উদ্ঘাতঃ প্রণবো যাসাং ন্যায়ৈস্ত্রিভিরুদীরণম্।
কর্ম্ম যজ্ঞঃ ফলং স্বর্গস্তাসাং ত্বং প্রভবো গিরাম্॥

যে সকল বাক্য পাঠ করিবার কালে
আদিতে ওঙ্কার দেন দ্বিজাতি সকলে;
স্বরিত, উদাত্ত আর অনুদাত্ত স্বরে
উচ্চারিত হয় যাহা এই ত্রিসংসারে;
যাগ-যজ্ঞ-শিক্ষা দেয় যাহা অবিরল,
যাহা পাঠ করিলেই শেষে স্বর্গ-ফল;
সাম, ঋক্, যজুঃ;—এই যার তিন নাম,
তার কর্ত্তা বলি' তুমি খ্যাত অবিরাম।

( १० )

**त्वामामनन्ति प्रकृतिं पुरुषार्थप्रवर्त्तिनीम्।**
**तद्दर्शिनमुदासीनं त्वामेव पुरुषं विदुः॥**

( ১০ )

ত্বামামনন্তি প্রকৃতিং পুরুষার্থপ্রবর্ত্তিনীম্।
তদ্দর্শিনমুদাসীনং ত্বামেব পুরুষং বিদুঃ॥

পুরুষার্থ-প্রবর্ত্তিনী তুমিই প্রকৃতি,—
চিরদিন পণ্ডিতের এই লয় মতি।
পরম পুরুষ তুমি হ'য়ে উদাসীন
প্রকৃতির কার্য্য-দৃষ্টি কর প্রতিদিন!

( ११ )

**त्वं पितृणामपि पिता देवानामपि देवता।**
**परतोऽपि परश्चासि विधाता वेधसामपि॥**

( ১১ )

ত্বং পিতৃণামপি পিতা দেবানামপি দেবতা।
পরতোঽপি পরশ্চাসি বিধাতা বেধসামপি॥

পিতৃ-পুরুষের তুমি একমাত্র পিতা,
দেবতা-গণের তুমি পরম দেবতা;
শ্রেষ্ঠ বলিয়াই যাঁরা খ্যাত ত্রিভুবনে,
সে সবারি শ্রেষ্ঠ তুমি;—ইহা ভাবি মনে।
মরীচি-কশ্যপ-আদি প্রজাপতি যত,
সে সবারি পতি তুমি,—নহে অন্য মত।

( १२ )

त्वमेव हव्यं होता च भोज्यं भोक्ता च शाश्वतः।
वेद्यश्च वेदिता चासि ध्याता ध्येयश्च यत् परम्॥

( ১২ )

ত্বমেব হব্যং হোতা চ ভোজ্যং ভোক্তা চ শাশ্বতঃ।
বেদ্যঞ্চ বেদিতা চাসি ধ্যাতা ধ্যেয়ঞ্চ যৎ পরম্॥

তুমিই স্বয়ং হব্য, তুমি হোতা আর,
তুমিই স্বয়ং ভোজ্য, ভক্ষক আবার।
তুমিই স্বয়ং জ্ঞেয়, তুমিই ত জ্ঞাতা,
তুমিই স্বয়ং ধ্যেয়, তুমিই ত ধ্যাতা।

## नवम-तरङ्गः ( सङ्कीर्ण-स्तवः )

## নবম-তরঙ্গঃ ( সঙ্কীর্ণ-স্তবঃ )

### नवग्रह-स्तवः

( व्यासदेव-रचितः )

### নবগ্রহ-স্তবঃ

( ব্যাসদেব-রচিতঃ )

( १ )

**जवाकुसुमसङ्काशं काश्यपेयं महाद्युतिम् ।**
**ध्वान्तारिं सर्व्वपापघ्नं प्रणतोऽस्मि दिवाकरम् ॥**

( ১ )

জবাকুসুমসঙ্কাশং কাশ্যপেয়ং মহাদ্যুতিম্ ।
ধ্বান্তারিং সর্ব্বপাপঘ্নং প্রণতোঽস্মি দিবকরম্ ॥

জবা-পুষ্প-সম যাঁর লোহিত বরণ,
পরম প্রবল রশ্মি যাঁর সর্ব্বক্ষণ ;
কশ্যপ-ঋষির যিনি তেজস্বী তনয়,
তিমিরারি নামে যাঁর নিত্য পরিচয় ;
নাশেন সমস্ত পাপ যিনি অনিবার,
সে সূর্য্য-গ্রহের পদে প্রণাম আমার !

( २ )

**दिव्यशङ्खतुषाराभं क्षीरोदार्णवसम्भवम् । (१)**
**नमामि शशिनं भक्त्या शम्भोर्मुकुटभूषणम् ॥**

( ২ )

দিব্যশঙ্খতুষারাভং ক্ষীরোদার্ণবসম্ভবম্ ।
নমামি শশিনং ভক্ত্যা শম্ভোর্মুকুটভূষণম্ ॥

(१) "दधिशङ्खतुषाराभं क्षीरार्णवसमुद्भवम्" इति पाठान्तरम् ।

কিবা সেই দিব্য শঙ্খ, অথবা তুষার,—
ইহাদের মত শুভ্র বরণ যাঁহার ;
জন্ম লইলেন তিনি ক্ষীরোদ-সাগরে,
মুকুট-ভূষণ যিনি শঙ্করের শিরে ;
শশী এই নামে নিত্য পরিচয় যাঁর ;
সে চন্দ্র-গ্রহের পদে প্রণাম আমার !

( ৩ )

**धरणीगर्भसम्भूतं विद्युत्पुञ्जसमप्रभम् ।**
**कुमारं शक्तिहस्तञ्च लोहिताङ्गं नमाम्यहम् ॥** (২)

( ৩ )

ধরণীগর্ভসম্ভূতং বিদ্যুৎপুঞ্জসমপ্রভম্।
কুমারং শক্তিহস্তঞ্চ লোহিতাঙ্গং নমাম্যহম্॥

পৃথিবীর গর্ভে হ'লো জনম যাঁহার,
বিদ্যুদ্-রাশির মত রম্য কান্তি যাঁর,
শক্তিহস্ত, লোহিতাঙ্গ, যিনি সুকুমার,
সেই মঙ্গলের পদে প্রণাম আমার !

( ৪ )

**प्रियङ्गुकलिकाश्यामं रूपेणाप्रतिमं बुधम् ।**
**सौम्यं सर्व्वगुणोपेतं नमामि शशिनः सुतम् ॥** (৩)

( ৪ )

প্রিয়ঙ্গুকলিকাশ্যামং রূপেণাপ্রতিমং বুধম্।
সৌম্যং সর্ব্বগুণোপেতং নমামি শশিনঃ সুতম্॥

প্রিয়ঙ্গু-কুসুম-কলি-সম বর্ণ যাঁর,
তুলনা না হয় কভু রূপের যাঁহার ;
চন্দ্র-পুত্র বলি' যাঁর ত্রিলোকে সুখ্যাতি,
নিরন্তর রহে যাঁর প্রশান্ত মূরতি ;

---

(২) "तं मङ्गलं प्रणमाम्यहम्" इत्यपि पाठः ।

(৩) "तं बुधं प्रणमाम्यहम्" इति पाठान्तरम् ।

একাধারে সর্ব্বগুণ যাঁর অনিবার,
সে বুধ-গ্রহের পদে প্রণাম আমার!

( ५ )

देवतानामृषीणाञ्च गुरुं कनकसन्निभम्। (४)
वन्द्यभूतं त्रिलोकेशं तं नमामि बृहस्पतिम्। (५)

( ৫ )

দেবতানামৃষীণাঞ্চ গুরুং কনকসন্নিভম্।
বন্দ্যভূতং ত্রিলোকেশং তং নমামি বৃহস্পতিম্॥

কিবা দেব দেবী, আর কিবা ঋষি-গণ
সকলেরি গুরু বলি' যিনি গণ্য হন;
সুবর্ণের মত যাঁর উজ্জ্বল বরণ,
যাঁহারে পরম পূজ্য বলে ত্রিভুবন;
ত্রিলোকের গুরু বলি' খ্যাতি রহে যাঁর,
সে বৃহস্পতির পদে প্রণাম আমার!

( ६ )

हिमकुन्दमृणालाभं दैत्यानां परमं गुरुम्।
सर्व्वशास्त्रप्रवक्तारं भार्गवं प्रणमाम्यहम्॥

( ৬ )

হিমকুন্দমৃণালাভং দৈত্যানাং পরমং গুরুম্।
সর্ব্বশাস্ত্রপ্রবক্তারং ভার্গবং প্রণমাম্যহম্॥

যাঁর বর্ণ হিম-কুন্দ-মৃণালের মত,
যিনি দৈত্য-গুরু, যিনি ভৃগু-মুনি-সুত;
সর্ব্বশাস্ত্র মুখে যাঁর রহে অনিবার,
সে শুক্র-গ্রহের পদে প্রণাম আমার!

---

(४) "गुरुं काञ्चनसन्निभम्" इति वा पाठः।

(५) "बुद्धिभूतं त्रिलोकेशम्" इत्यपि पाठान्तरम्।

( ७ )

नीलाञ्जनचयप्रख्यं रविसूनुं महाग्रहम् । (६)
छायाया गर्भसम्भूतं वन्दे भक्त्या शनैश्वरम् ॥ (७)

( ৭ )

নীলাঞ্জনচয়প্রখ্যং রবিসূনুং মহাগ্রহম্।
ছায়ায়া গর্ভসম্ভূতং বন্দে ভক্ত্যা শনৈশ্চরম্॥

কজ্জলের মত যিনি নীল-বর্ণযুত,
যিনি মহাগ্রহ, যিনি দিবাকর-সুত,
হইল ছায়ার গর্ভে জনম যাঁহার,
সে শনি-গ্রহের পদ পূজি অনিবার!

( ৮ )

अर्द्धकायं महाघोरं चन्द्रादित्यविमर्द्दकम् । (८)
सिंहिकायाः सुतं रौद्रं तं राहुं प्रणमाम्यहम् ॥ (९)

( ৮ )

অর্দ্ধকায়ং মহাঘোরং চন্দ্রাদিত্যবিমর্দ্দকম্।
সিংহিকায়াঃ সুতং রৌদ্রং তং রাহু প্রণমাম্যহম্॥

যাঁর অর্দ্ধদেহ, যিনি মহা ভয়ঙ্কর,
চন্দ্র-সূর্য্যে যিনি ক্লেশ দেন নিরন্তর;
সিংহিকা-তনয় যিনি, তীব্র তেজঃ যাঁর,
সে রাহু-গ্রহের পদে প্রণাম আমার!

( ৯ )

पलालधूमसङ्काशं ताराग्रहविमर्द्दकम् । (१०)
रौद्रं रुद्रात्मकं क्रूरं तं केतुं प्रणमाम्यहम् ॥

---

(६) "नीलाञ्जनसमाभासं रविपुत्रं यमाग्रजम्" इति वा पाठः।

(७) "छायामार्त्तण्डसम्भूतं तं नमामि शनैश्वरम्" इति पाठान्तरम्।

(८) "अर्द्धकायं महावीर्य्यं" इति वा पाठः।

(९) "सिंहिकागर्भसम्भूतम्" इति पाठान्तरम्।

(१०) "पलाशपुष्पसङ्काशं तारकाग्रहमस्तकम्।" इति वा पाठः।

( ৯ )

পলালধূমসঙ্কাশং তারাগ্রহবিমর্দ্দকম্ ।
রৌদ্রং রুদ্রাত্মকং ক্রূরং তং কেতুং প্রণমাম্যহম্ ॥

পল খড় পোড়াইলে যেই ধূম হয়,
তার মত বর্ণ যাঁর সকল সময় ;
তারাগ্রহে যিনি সদা করেন পীড়ন,
রুদ্রাংশ শরীরে যাঁর রহে সর্ব্বক্ষণ ;
খলতা উগ্রতা যাঁর মনে অনিবার,
সে কেতু-গ্রহের পদে প্রণাম আমার ।

( १० )

**व्यासेनोक्तमिदं स्तोत्रं यः पठेत् प्रणतः शुचिः । (११)**
**दिवा वा यदि वा रात्रौ शान्तिस्तस्य न संशयः ॥ (१२)**

( ১০ )

ব্যাসেনোক্তমিদং স্তোত্রং যঃ পঠেৎ প্রণতঃ শুচিঃ ।
দিবা বা যদি বা রাত্রৌ শান্তিস্তস্য ন সংশয়ঃ ॥

কিবা দিন, কিবা রাত্রি, যে কোন সময়,—
ব্যাস-কৃত এই নব-গ্রহ-শ্লোক-চয়
প্রণত-পবিত্র-ভাবে পঠে যেই জন,
নিশ্চিত পরম শান্তি লভে তার মন !

( ११ )

**ऐश्वर्य्यमतुलञ्चापि आरोग्यं पुष्टिवर्द्धनम् ।**
**नरनारीप्रियत्वञ्च नित्यं तस्योपजायते ॥ (१३)**

( ১১ )

ঐশ্বর্য্যমতুলঞ্চাপি আরোগ্যং পুষ্টিবর্দ্ধনম্ ।
নরনারীপ্রিয়ত্বঞ্চ নিত্যং তস্যোপজায়তে ॥

---

(११) "इति व्यासमुखोद्गीतं यः पठेत् सुसमाहितः" इत्यपि पाठः

(१२) "विघ्नशान्तिर्भविष्यति" इति पाठान्तरम् ।

(१३) "नरनारीनृपाणाञ्च भवेत् दुःस्वप्ननाशनम् ।
ऐश्वर्य्यमतुलं तेषामारोग्यं पुष्टिवर्द्धनम्" इति पाठान्तरम् ।

অতুল ঐশ্বর্য্য লাভ করে সেই জন,
তার দেহে নীরোগতা, পুষ্টি-বিবর্দ্ধন ;
কিবা নর, কিবা নারী, যে কেহ বা রয়,
সকলেরি অতি প্রিয় সেই জন হয় ! '

( १२ )

**तक्षकोऽग्निर्यमो वायुर्ये चान्ये ग्रहपीड़का: ।**
**ते सर्व्वे प्रशमं यान्ति व्यासो ब्रूयात् न संशय: ॥ (१४)**

( ১২ )

তক্ষকোহগ্নির্যমো বায়ুর্যে চান্যে গ্রহপীড়কাঃ ।
তে সর্ব্বে প্রশমং যান্তি ব্যাসো ব্রূয়াৎ ন সংশয়ঃ ॥

কিবা যম, অগ্নি, কিবা তক্ষক, পবন,
এ সব যে সব পীড়া দেয় অনুক্ষণ,
সেই সব পীড়া আর না হয় কখন,
সত্য সত্য সত্য এই ব্যাসের বচন !

---

# शनि-स्तव:

( दशरथ-कृत: )

# শনি-স্তবঃ

( দশরথ-কৃতঃ )

( १ )

**कोणोऽन्तको रौद्रयमोऽथ बभ्रु:**
**कृष्ण: शनि: पिङ्गलमन्दसौरि: ।**
**नित्यं स्मृतो यो हरते च पीड़ां**
**तस्मै नम: श्रीरविनन्दनाय ॥**

(१४) "ग्रहनक्षत्रजा: पीड़ास्तस्कराग्निसमुद्भवा: ।
ता: सर्व्वा: प्रशमं यान्ति व्यासो ब्रूते न संशय:" इति पाठान्तरम् ।

( ১ )

কোণোঽন্তকো রৌদ্রযমোঽথ বভ্রুঃ
কৃষ্ণঃ শনিঃ পিঙ্গলমন্দসৌরিঃ।
নিত্যং স্মৃতো যো হরতে চ পীড়াং
তস্মৈ নমঃ শ্রীরবিনন্দনায়॥

কোণ রৌদ্র যম বভ্রু অন্তক পিঙ্গল
কৃষ্ণ মন্দ সৌরি শনি—নাম অবিরল
যেই জন ভক্তিভরে করে উচ্চারণ,
তার দুঃখ-রাশি যিনি করেন হরণ;
সূর্য্য-পুত্র বলি' যাঁরে ঘোষে ত্রিসংসার,
সে শনি-গ্রহের পদে প্রণাম আমার!

( २ )

**सुरासुराः किंपुरुषोरगेन्द्रा**
**गन्धर्व्वविद्याधरपन्नगास्च।**
**पीडयन्ति सर्व्वे विषमस्थितेन (१)**
**तस्मै नमः श्रीरविनन्दनाय॥**

( ২ )

সুরাসুরাঃ কিংপুরুষোরগেন্দ্রা
গন্ধর্ব্ববিদ্যাধরপন্নগাশ্চ।
পীড্যন্তি সর্ব্বে বিষমস্থিতেন
তস্মৈ নমঃ শ্রীরবিনন্দনায়॥

কিবা দেব, কিবা দৈত্য, কিবা বিদ্যাধর,
কিবা সর্প, সর্পরাজ, গন্ধর্ব্ব, কিন্নর,—
থাকিলে বিরুদ্ধ স্থানে যিনি একবার,
এ সবার কিছুতেই রক্ষা নাহি আর;

---

(१) पीड़धातोर्नित्यमेव चुरादिगणीयत्वात् कर्म्मणि वाच्ये पीड्यन्ते इतिपदं साधीयः। अत्र तु छन्दोऽनुरोधादेव पीड्यन्ति इति पदं प्रयुक्तम्।

সূর্য্য-পুত্র বলি' যাঁরে ঘোষে ত্রিসংসার;
সে শনি-গ্রহের পদে প্রণাম আমার!

( ৩ )

नरा नरेन्द्राः पशवो मृगेन्द्रा
वन्याश्च ये कीटपतङ्गभृङ्गाः ।
पीड्यन्ति सर्व्वे विषमस्थितेन
तस्मै नमः श्रीरविनन्दनाय ॥

( ৩ )

নরা নরেন্দ্রাঃ পশবো মৃগেন্দ্রা
বন্যাশ্চ যে কীটপতঙ্গভৃঙ্গাঃ ।
পীড্যন্তি সর্ব্বে বিষমস্থিতেন
তস্মৈ নমঃ শ্রীরবিনন্দনায় ॥

কিবা নর, নৃপ, সিংহ, পশু বনচর,
কিবা কীট, কি পতঙ্গ, অথবা ভ্রমর,—
থাকিলে বিরুদ্ধ স্থানে যিনি একবার
এ সবার কিছুতেই রক্ষা নাহি আর;
সূর্য্য-পুত্র বলি' যাঁরে ঘোষে ত্রিসংসার,
সে শনি-গ্রহের পদে প্রণাম আমার!

( ৪ )

देशाश्च दुर्गाणि वनानि यत्र
सेनानिवेशाः पुरपत्तनानि ।
पीड्यन्ति सर्व्वे विषमस्थितेन
तस्मै नमः श्रीरविनन्दनाय ॥

( ৪ )

দেশাশ্চ দুর্গাণি বনানি যত্র
সেনানিবেশাঃ পুরপত্তনানি ।
পীড্যন্তি সর্ব্বে বিষমস্থিতেন
তস্মৈ নমঃ শ্রীরবিনন্দনায় ॥

কিবা দেশ, সেনাবাস, সুদুর্গম বন,
কি নগর, কিবা আর যতেক পত্তন,—
থাকিলে বিরুদ্ধ স্থানে যিনি একবার,
এ সবার কিছুতেই রক্ষা নাহি আর;
সূর্য্য-পুত্র বলি' যাঁরে ঘোষে ত্রিসংসার,
সে শনি-গ্রহের পদে প্রণাম আমার!

( ५ )

तिलैर्यवैर्माषगुडान्नदानै-
र्लौहेन नीलाम्बरदानतो वा ।
प्रीणाति मन्त्रैर्निजवासरे च
तस्मै नमः श्रीरविनन्दनाय ॥

( ৫ )

তিলৈর্যবৈর্মাষগুড়ান্নদানৈ-
র্লৌহেন নীলাম্বরদানতো বা ।
প্রীণাতি মন্ত্রৈর্নিজবাসরে চ
তস্মৈ নমঃ শ্রীরবিনন্দনায় ॥

কিবা তিল, যব, মাষ, গুড়-অন্ন আর,
কিবা লৌহ, নীল-বস্ত্র, মন্ত্র-উপহার,—
পাইলেই এই সব যিনি শনিবারে
মনে মনে মহাতুষ্ট র'ন্ এ সংসারে;
সূর্য্য-পুত্র বলি' যাঁরে ঘোষে ত্রিসংসার,
সে শনি-গ্রহের পদে প্রণাম আমার!

( ६ )

प्रयागकूले यमुनातटे च
सरस्वतीपुण्यजले गुहायाम् ।
यो योगिनां ध्यानगतोऽपि सूक्ष्म-
स्तस्मै नमः श्रीरविनन्दनाय ॥

( ৬ )

প্রয়াগকূলে যমুনাতটে চ
সরস্বতীপুণ্যজলে গুহায়াম্।
যো যোগিনাং ধ্যানগতোঽপি সূক্ষ্ম-
স্তস্মৈ নমঃ শ্রীরবিনন্দনায় ॥

প্রয়াগের কূলে কিংবা যমুনার তীরে,
সরস্বতী-পুণ্য-জলে অথবা কন্দরে,
অতি সূক্ষ্ম হইলেও যোগি-জন-গণ
করিতে পারেন যাঁর স্বরূপ-চিন্তন ;
সূর্য্য-পুত্র বলি' যাঁরে ঘোষে ত্রিসংসার,
সে শনি-গ্রহের পদে প্রণাম আমার !

( ৭ )

अन्यप्रदेशात् स्वगृहं प्रविष्ट-
स्तदीयवारे स नरः सुखी स्यात् ।
गृहाद् गतो यो न पुनः प्रयाति
तस्मै नमः श्रीरविनन्दनाय ॥

( ৭ )

অন্যপ্রদেশাৎ স্বগৃহং প্রবিষ্ট-
স্তদীয়বারে স নরঃ সুখী স্যাৎ।
গৃহাদ্ গতো যো ন পুনঃ প্রযাতি
তস্মৈ নমঃ শ্রীরবিনন্দনায় ॥

প্রবাস হইতে ফিরি' গৃহে শনিবারে
যাঁহার কৃপায় লোক সুখী এ সংসারে ;
গৃহ ত্যজি' শনিবারে যাইলে বিদেশে
যাঁর অকৃপায় লোক নাহি ফিরে আসে ;
সূর্য্য-পুত্র বলি' যাঁরে ঘোষে ত্রিসংসার,
সে শনি-গ্রহের পদে প্রণাম আমার !

( ८ )

स्रष्टा स्वयम्भूर्भुवनत्रयस्य
त्राता हरीशो हरते पिनाकी ।
एकस्त्रिधा ऋग्यजुस्साममूर्त्ति-
स्तस्मै नमः श्रीरविनन्दनाय ॥

( ৮ )

স্রষ্টা স্বয়ম্ভূর্ভুবনত্রয়স্য
ত্রাতা হরীশো হরতে পিনাকী।
একস্ত্রিধা ঋগ্‌যজুস্‌সামমূর্ত্তি- (১)
স্তস্মৈ নমঃ শ্রীরবিনন্দনায় ॥

ব্রহ্মা করিলেন সৃষ্টি এই ত্রিভুবন,
বিষ্ণু করিছেন ইহা নিয়ত পালন,
মহেশ্বর করিবেন ইহার সংহার,
এক হইয়াও যাঁর এ তিন আকার ;
কিবা ঋক্, কিবা যজুঃ, কিবা আর সাম,
এক হইয়াও যিনি তিন অবিরাম ;
সূর্য্য-পুত্র বলি' যাঁরে ঘোষে ত্রিসংসার,
সে শনি-গ্রহের পদে প্রণাম আমার !

( ९ )

मन्दाष्टकं यः प्रयतः प्रभाते
नित्यं स पुत्रैः पशुबान्धवैश्च ।

---

(১) এই ৮ম শ্লোকটী ইন্দ্রবজ্রা-চ্ছন্দে রচিত। ইন্দ্রবজ্রা-চ্ছন্দের নিয়মানুসারে ৭ম বর্ণটীর লঘুত্বই প্রয়োজনীয়। এই শ্লোকের ৩য় চরণে "যজুস্" শব্দের প্রয়োগ, সুতরাং ৭ম বর্ণের গুরুত্ব থাকায় ছন্দোদোষ হইয়াছে বলিয়া সহসা মনে হয়। কিন্তু বস্তুতঃ তাহা হয় নাই। "সরস্বতী-কণ্ঠাভরণ" ও "ছন্দোমঞ্জরী" গ্রন্থোদ্ধৃত নিম্ন-লিখিত অনুশাসন পাঠ করিলেই ইহা স্পষ্টরূপে সপ্রমাণ হইবে :—

"যদা তীব্রপ্রযত্নেন সংযোগাদেরগৌরবম্।
ন ছন্দোভঙ্গ ইত্যাহুস্তদা দোষায় সূরয়ঃ

पठेच्च सौख्यं भुवि भोगयुक्तः
प्राप्नोति निर्व्वाणपदं तदन्ते॥

( ৯ )

শন্যষ্টকং যঃ প্রযতঃ প্রভাতে
নিত্যং স পুত্রৈঃ পশুবান্ধবৈশ্চ।
পঠেচ্চ সৌখ্যং ভুবি ভোগযুক্তঃ
প্রাপ্নোতি নির্ব্বাণপদং তদন্তে॥

যে জন প্রভাতে নিত্য হইয়া তন্ময়
পাঠ করে এই শনি-স্তব পুণ্যময়,
পুত্র-বন্ধু-পশু সহ সে জন ধরায়
সুখভোগ করে সদা, পরে মোক্ষ পায়!

( १० )

कोणस्थः पिङ्गलो बभ्रुः कृष्णो रौद्रोऽन्तको यमः।
सौरिः शनैश्चरो मन्दः पिप्पलादेन संस्तुतः॥

( ১০ )

কোণস্থঃ পিঙ্গলো বভ্রুঃ কৃষ্ণো রৌদ্রোঽন্তকো যমঃ।
সৌরিঃ শনৈশ্চরো মন্দঃ পিপ্পলাদেন সংস্তুতঃ॥

কোণ রৌদ্র যম বভ্রু অন্তক পিঙ্গল
কৃষ্ণ মন্দ সৌরি শনি,—নাম সুনির্ম্মল
উচ্চারিয়া পিপ্পলাদ-মুনি ভক্তিভরে
করিয়াছিলেন শনি-স্তব এ সংসারে!

( ११ )

एतानि दश नामानि प्रातरुत्थाय यः पठेत्।
शनैश्चरकृता पीड़ा न कदाचिद् भविष्यति॥

( ১১ )

এতানি দশ নামানি প্রাতরুত্থায় যঃ পঠেৎ।
শনৈশ্চরকৃতা পীড়া ন কদাচিদ্ ভবিষ্যতি॥

প্রতিদিন প্রাতঃকালে উঠিয়া যে জন
শনির এ দশ নাম করে উচ্চারণ,
তার প্রতি হন শনি তুষ্ট সাতিশয়,
শনির নিগ্রহে তারে পড়িতে না হয়!

---

## পিতৃ-স্তবঃ

(ব্যাসদেব-কৃতঃ)


## পিতৃ-স্তবঃ (১)

(ব্যাসদেব-কৃতঃ)


(১-২)

নমঃ পিত্রে জন্মদাত্রে সর্ব্বদেবময়ায় চ।
সুখদায় প্রপন্নায় সুপ্রীতায় মহাত্মনে।
সর্ব্বযজ্ঞস্বরূপায় স্বর্গায় পরমেষ্ঠিনে।
সর্ব্বতীর্থাবলোকায় করুণাসাগরায় চ।

(১-২)

নমঃ পিত্রে জন্মদাত্রে সর্ব্বদেবময়ায় চ।
সুখদায় প্রপন্নায় সুপ্রীতায় মহাত্মনে॥
সর্ব্বযজ্ঞস্বরূপায় স্বর্গায় পরমেষ্ঠিনে।
সর্ব্বতীর্থাবলোকায় করুণাসাগরায় চ।

(১) ২৪-পরগণা জেলার অন্তঃপাতী টাকী-নিবাসী পরম পূজ্য-পাদ পণ্ডিতাগ্রগণ্য শ্রীযুক্ত মোহিতকৃষ্ণ কবিরত্ন মহোদয়ের সুপণ্ডিত ও সুকবি পুত্র শ্রীযুক্ত ইন্দীবরকৃষ্ণ কাব্যতীর্থ মহাশয় তাঁহার পুঁথি হইতে নকল করিয়া আমাকে "পিতৃস্তব" ও "মাতৃস্তব" পাঠাইয়াছিলেন। তাঁহার পুঁথির পাঠগুলি অত্যন্ত বিশুদ্ধ এবং তাঁহার শ্লোক-সংখ্যাও অধিক। অন্যান্য মুদ্রিত পুস্তকের পাঠগুলি অত্যন্ত অশুদ্ধ ও সংখ্যায় অল্প, এজন্য কাব্যতীর্থ মহাশয়ের পাঠগুলিই অবলম্বন করিলাম।

তুমি পিতা জন্মদাতা সর্ব্বদেবময়,
বিপদে পড়িলে পুত্র, তুমিই আশ্রয়।
পরম মহাত্মা তুমি, সন্তুষ্ট সদাই,
যাহা কিছু যাগ যজ্ঞ, তুমিই ত তাই।
যে ফল সকল-তীর্থ-দর্শন করিলে
সেই ফল পায় পুত্র তোমারে হেরিলে।
তুমিই বিধাতা, স্বর্গ, করুণা-সাগর,
তোমার শ্রীপদে আমি নমি নিরন্তর!

( ২ )

**पित्रे तुभ्यं नमो नित्यं सदाराध्यतमाङ्घ्रये।**
**विमलज्ञानदात्रे च नमस्ते गुरवे सदा॥**

( ৩ )

পিত্রে তুভ্যং নমো নিত্যং সদারাধ্যতমাঙ্ঘ্রয়ে।
বিমলজ্ঞানদাত্রে চ নমস্তে গুরবে সদা॥

পরম আরাধ্য তব চরণ-কমল,
তোমার চরণে আমি নমি অবিরল।
সুনির্ম্মল-জ্ঞান-দাতা গুরুদেব তুমি,
তোমার শ্রীপদ আমি ভক্তিভরে নমি!

( ৪ )

**नमस्ते जीवनाधिक्यदर्शिने सुखहेतवे।**
**नमः सदाशुतोषाय शिवरूपाय ते नमः।**
**सदापराधक्षमिणे सुखदाय सुखाय च॥**

( ৪ )

নমস্তে জীবনাধিক্যদর্শিনে সুখহেতবে।
নমঃ সদাশুতোষায় শিবরূপায় তে নমঃ।
সদাপরাধক্ষমিণে সুখদায় সুখায় চ॥

প্রাণাধিক মনে কর তনয়ে তোমার,
সুখ-সম্পদের হেতু তুমিই তাহার।

তুমিই সাক্ষাৎ শিব,—দেব আশুতোষ,
ক্ষমাই করিয়া থাক, দেখ যদি দোষ।
তুমিই স্বয়ং সুখ, সুখপ্রদ তুমি.
তোমার শ্রীপদ আমি ভক্তিভরে নমি!

( ৫ )

दुर्लभं मानुषमिदं यतो लब्धं मया वपुः।
सम्भावनीयं धर्मार्थे तस्मै पित्रे नमो नमः॥

( ৫ )

দুর্লভং মানুষমিদং যতো লব্ধং ময়া বপুঃ।
সম্ভাবনীয়ং ধর্ম্মার্থে তস্মৈ পিত্রে নমো নমঃ॥

এই নর-দেহ খানি সুদুর্লভ ধন,
ধর্ম্ম-কার্য্য করিবার প্রধান সাধন ;—
প্রাপ্ত হইয়াছি ইহা কৃপায় যাঁহার,
নমস্কার নমস্কার চরণে তাঁহার!

( ৬—৭ )

इदं स्तोत्रं पितुः पुण्यं यः पठेत् प्रयतो नरः।
प्रत्यहं प्रातरुत्थाय पितृश्राद्धदिनेऽपि च॥
स्वजन्मदिवसे साक्षात् पितुरग्रे स्थितोऽपि वा।
न तस्य दुर्लभं किञ्चित् सर्व्वं जप्यादि वाञ्छितम्॥

( ৬-৭ )

ইদং স্তোত্রং পিতুঃ পুণ্যং যঃ পঠেৎ প্রযতো নরঃ।
প্রত্যহং প্রাতরুত্থায় পিতৃশ্রাদ্ধদিনেঽপি চ॥
স্বজন্মদিবসে সাক্ষাৎ পিতুরগ্রে স্থিতোঽপি বা।
ন তস্য দুর্লভং কিঞ্চিৎ সর্ব্বং জপ্যাদি বাঞ্ছিতম্॥

প্রতিদিন প্রাতঃকালে করি' গাত্রোত্থান,
পিতার সম্মুখ-ভাগে থাকি' বিদ্যমান,
পিতৃ-শ্রাদ্ধ-দিনে কিংবা নিজ-জন্ম-দিনে
যে জন এ পুণ্য স্তব পঠে একমনে,

না থাকে দুর্লভ কিছু তাহার কখন,
জপ্যাদি বাঞ্ছিত ধন পায় সেই জন!

( ८ )

**नानापकर्म्म कृत्वापि यः स्तौति पितरं सुतः।**
**स ध्रुवं प्रविधायैवं प्रायश्चित्तं सुखी भवेत्॥**

( ৮ )

নানাপকর্ম্ম কৃত্বাপি যঃ স্তৌতি পিতরং সুতঃ।
স ধ্রুবং প্রবিধায়ৈবং প্রায়শ্চিত্তং সুখী ভবেৎ।

নানা পাপ করিয়াও নিত্য এ সংসারে
যে পুত্র এ পিতৃ-স্তব পঠে ভক্তিভরে,
এই স্তুতি-পাঠে তার প্রায়শ্চিত্ত হয়,
সে জন পরম সুখী হয় সুনিশ্চয়!

( ९ )

**अकर्म्मण्यस्तु यः स्तुयात् पितरं सुरभावतः।**
**पितुः प्रीतिकरो नित्यं सर्व्वकर्म्मान्वितो भवेत्॥**

( ৯ )

অকর্ম্মণ্যস্তু যঃ স্তুয়াৎ পিতরং সুরভাবতঃ।
পিতুঃ প্রীতিকরো নিত্যং সর্ব্বকর্ম্মান্বিতো ভবেৎ॥

অকর্ম্মণ্য পুত্র যদি হ'য়ে একমতি
পিতাকে দেবতা ভাবি' করে এই স্তুতি,
পিতার পরম প্রিয় সেই পুত্র হয়,
সর্ব্ব কর্ম্মে অধিকার সদা তার রয়!

# মাতৃ-স্তবঃ

( ব্যাসদেব-কৃতঃ )


# মাতৃ-স্তবঃ

( ব্যাসদেব-কৃতঃ )


( ১—২ )

মাতা ধরিত্রী জননী দয়ার্দ্রহৃদয়া সতী।
দেবী ভূ রমণী শ্রেষ্ঠা নির্দ্দোষা সর্ব্বদুঃখহা॥
আরাধ্যা মায়া পরমা দয়া শান্তিঃ ক্ষমা গতিঃ।
স্বাহা স্বধা চ গৌরী চ পদ্মা চ বিজয়া জয়া॥
দুঃখহন্ত্রী চ নামানি মাতুর্বৈ পঞ্চবিংশতিম্।
শৃণুয়াৎ শ্রাবয়েন্মর্ত্ত্যঃ সর্ব্বদুঃখাৎ বিমুচ্যতে॥

( ১—৩ )


মাতা ধরিত্রী জননী দয়ার্দ্রহৃদয়া সতী।
দেবী ভূ রমণী শ্রেষ্ঠা নির্দ্দোষা সর্ব্বদুঃখহা॥
আরাধ্যা মায়া পরমা দয়া শান্তিঃ ক্ষমা গতিঃ।
স্বাহা স্বধা চ গৌরী চ পদ্মা চ বিজয়া জয়া॥
দুঃখহন্ত্রী চ নামানি মাতুর্বৈ পঞ্চবিংশতিম্।
শৃণুয়াৎ শ্রাবয়েন্মর্ত্ত্যঃ সর্ব্বদুঃখাৎ বিমুচ্যতে॥


দয়ার্দ্র-হৃদয়া মাতা ধরিত্রী জননী
দেবী ভূ নির্দ্দোষা শ্রেষ্ঠা আরাধ্যা রমণী
দুঃখহন্ত্রী ক্ষমা সর্ব্ব-দুঃখহা বিজয়া
স্বাহা স্বধা পরা গৌরী দয়া মায়া জয়া
সতী গতি শান্তি পদ্মা,—এ পঞ্চ-বিংশতি
সুপবিত্র মাতৃ-নাম স্পর্শে যার শ্রুতি,
যত কিছু শোক দুঃখ থাকুক তাহার,
কিছুতেই সেই সব থাকিবে না আর!

( ४ )

दुःखवान् सुखवान् वापि दृष्ट्वा मातरमीश्वरीम्।
महानन्दं लभेन्नित्यं मोक्षं वा चोपपद्यते॥

( ৪ )

দুঃখবান্ সুখবান্ বাপি দৃষ্ট্বা মাতরমীশ্বরীম্।
মহানন্দং লভেন্নিত্যং মোক্ষং বা চোপপদ্যতে॥

সুখী কিংবা দুঃখী পুত্র এই ভূমণ্ডলে
সাক্ষাৎ ঈশ্বরী সেই মাতারে হেরিলে,
পরম পবিত্র সুখ মনে তার রয়,
মোক্ষফল সেই জন লভে সুনিশ্চয়!

( ५ )

इति ते कथितं विप्र मातृस्तोत्रं महागुणम्।
पराशरमुखात् पूर्व्वमश्रौषं मातृसंस्तुतौ॥

( ৫ )

ইতি তে কথিতং বিপ্র মাতৃস্তোত্রং মহাগুণম্।
পরাশরমুখাৎ পূর্ব্বমশ্রৌষং মাতৃসংস্তুতৌ॥

এই জননীর স্তুতি মহা-গুণ-যুত,
হে বিপ্র! নিকটে তব হইল কথিত।
পরাশর ঋষিবর এই ত্রিভুবনে,
শুনিয়াছিলাম ইহা তাঁহারি বদনে!

( ६ )

यः स्तौति मातरं साक्षात् पादाब्जं प्रणिपत्य च।
प्रायश्चित्ती पापयुक्तो दुःखवांश्च सुखी भवेत्॥

( ৬ )

যঃ স্তৌতি মাতরং সাক্ষাৎ পাদাব্জং প্রণিপত্য চ।
প্রায়শ্চিত্তী পাপযুক্তো দুঃখবাংশ্চ সুখী ভবেৎ॥

যেই জন জননীর চরণ-কমলে
প্রণত হইয়া স্তুতি করে ভূমণ্ডলে,
পাপী হইলেও তার প্রায়শ্চিত্ত হয়,
দুঃখী হইলেও পুনঃ সুখ তার রয়!

# पितृ-षोडशी-मन्त्रः। (१)

# পিতৃ-ষোড়শী-মন্ত্রঃ। (১)

---

(१) अशीतिविंशती षोडशत्वं पारिभाषिकं पद्यात्मकम्। इति तिथ्यादिमन्त्रम्।

(১) দয়া, মায়া ও স্নেহ, মমতা প্রদর্শন করাই হিন্দু-সন্তানের অস্থি-মজ্জা-গত ধর্ম্ম। চণ্ডাল হইতে ব্রাহ্মণ পর্য্যন্ত সকলেই এই পরম পবিত্র ধর্ম্মের অন্তর্ভূক্ত। পিণ্ড প্রাপ্ত হইয়া উদ্ধার লাভ করিবার বাসনায় মাতাপিতা পুত্র-কামনা করিয়া থাকেন। সুতরাং পিণ্ড-প্রদান করিয়া পিতৃলোকের উদ্ধার-সাধন করাই পুত্রের চরম লক্ষ্য স্থল। অনন্তকাল হইতেই ৺গয়াধামে গমন করিয়া জীবের নিস্তার-কারণ বিষ্ণুপদ, সীতাকুণ্ড, ফল্গুনদী, অক্ষয়বট, প্রেতশিলা, ব্রহ্মযোনি, রামশিলা প্রভৃতি পুণ্যস্থানে ভক্তিভরে পিণ্ডদান-পূর্ব্বক পুত্রগণ স্বীয় স্বীয় পিতৃলোক, মাতৃলোক ও বন্ধুলোক প্রভৃতির উদ্ধার-সাধন করিয়া আসিতেছেন। পিতৃলোক, মাতৃলোক, ও সাধারণ স্ত্রীলোক-গণের উদ্ধার-সাধন নিমিত্ত প্রাচীন আর্য্য ঋষিগণ "পিতৃ-ষোড়শী", "মাতৃ-ষোড়শী" ও স্ত্রী-ষোড়শী" এই ত্রিবিধ মন্ত্রের সৃষ্টি করিয়াছেন। এক একটী মন্ত্র এরূপ সাবধানে রচিত হইয়াছে যে, ইহজন্মে বা পূর্ব্বজন্মে এমন কোনও মৃত পুরুষ বা স্ত্রীলোক ছিলেন না যে, তিনি পিণ্ড-প্রাপ্তি হইতে বঞ্চিত হইয়াছেন। কেবল পিতৃলোক ও মাতৃলোকেরই উদ্ধারের জন্য মন্ত্রগুলি রচিত নহে। বন্ধু, বান্ধব, দাস, দাসী, প্রভৃতি যাবতীয় জীবকেই পিণ্ড-প্রদান করিয়া উদ্ধার করিবার বাসনায় মন্ত্রগুলির সৃষ্টি হইয়াছে। মন্ত্রোক্ত এক একটী শ্লোক এরূপ করুণ-রসাত্মক যে, হৃদয়বান্ লোক পিণ্ড-দান-কালে চক্ষুর জল না ফেলিয়া থাকিতে পারেন না। ইহা দেখিয়া স্পষ্টই প্রতীয়মান হয় যে, হিন্দু-জাতির প্রেম বিশ্বজনীন। অনন্ত-কাল হইতেই আসমুদ্র-হিমাচলের হিন্দু-সন্তান-গণ ৺গয়াধামে গিয়া পূর্ব্বোক্ত ৩টী মন্ত্র পাঠ করিয়া আসিতেছেন। কিন্তু কোন্ বিশ্বজনীন-প্রেম-সম্পন্ন উদারচেতাঃ মহাপুরুষ কোন্ সময়ে এই মন্ত্রগুলির সৃষ্টি করিয়া গিয়াছেন, তাহার নির্ণয় করা যায় না। মাতাঠাকুরাণী, জ্যেষ্ঠ সহোদর ও কনিষ্ঠা ভগিনীকে সঙ্গে লইয়া ৺গয়াধামে গমন-পূর্ব্বক গত ১৩১২ সালের ২০শে অগ্রহায়ণ তারিখে ৺পিতৃকার্য্য করিয়াছিলাম; এবং তদুপলক্ষে ভারতবর্ষের নানা স্থান হইতে সমাগত নানা যাত্রীর মুখে মন্ত্রোক্ত শ্লোকগুলির নানাবিধ পাঠ-শ্রবণ করিতে হইয়াছিল। এতদ্ভিন্ন পূর্ব্ব হইতেই বহুসংখ্যক হস্ত-লিখিত পুঁথি ও মুদ্রিত পুস্তক সংগ্রহ করিতে প্রাণান্ত পরিশ্রম স্বীকার করিয়াছিলাম। অনেকানেক মহামহোপাধ্যায় পণ্ডিত মহাশয়-গণেরও সাহায্য গ্রহণ করিতে কিছুমাত্র ত্রুটী করি নাই। কিন্তু মন্ত্রোক্ত শ্লোকগুলির ভুরি ভুরি পাঠান্তর থাকায় ভাবার্থ-গ্রহণ ও ব্যাকরণাদি-রক্ষণে আমাকে যে কিরূপ যন্ত্রণা ভোগ করিতে হইয়াছে, তাহা অন্তর্যামী নারায়ণই বিলক্ষণ জানেন। "পিতৃ-ষোড়শী-মন্ত্র" ও "স্ত্রী-ষোড়শী-মন্ত্রে" নানাবিধ গোলযোগ আছে বটে, কিন্তু তাহা হইলেও কোনক্রমে নিষ্কৃতি পাওয়া যায়। "মাতৃ-ষোড়শী-মন্ত্রের" অনন্ত ব্যাপার। নানা প্রাচীন পুঁথি অন্বেষণ করিতে করিতে সর্ব্বশুদ্ধ ৩টী "মাতৃ-ষোড়শী-মন্ত্র" পাইয়াছি। একটীর নাম "মাতৃ-গয়া-ষোড়শী-মন্ত্রঃ" এবং অন্য দুইটীরই নাম মাতৃ-ষোড়শী-মন্ত্র"। এই দুইটী "মাতৃ-ষোড়শী-মন্ত্রের" মধ্যে কয়েকটী মাত্র শ্লোকের পাঠ পরস্পর কিঞ্চিন্মাত্র বিভিন্ন। অবশিষ্ট গুলির পাঠ সমান আছে। এজন্য শ্লোকগুলির নিম্নে পাঠান্তর দিয়াই ৩টীর পরিবর্ত্তে ২টী "মাতৃ-ষোড়শী-মন্ত্র" প্রকাশ করিলাম। বহুসংখ্যক হস্ত-লিখিত প্রাচীন পুঁথি ও মুদ্রিত পুস্তক দেখিয়াছি বটে, কিন্তু আমি এরূপ দুর্ভাগা যে, প্রায় একখানিও বিশুদ্ধ দেখি নাই। শ্লোকগুলিতে ছন্দঃ, ব্যাকরণ ও অলঙ্কার-দোষের সীমা নাই। কোন কোন শ্লোকের দুই তিন প্রকার অর্থ হইতে পারে; কোন কোন শ্লোকের

( १ )

अस्मत्कुले मृता ये च गतिर्येषां न विद्यते।
तेषामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥ (২)

( ১ )

অস্মৎকুলে মৃতা যে চ গতির্যেষাং ন বিদ্যতে।
তেষামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

যাঁহারা আমার বংশে মৃত রন্ হায়,
যাঁহাদের উদ্ধারের না আছে উপায়,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( २ )

मातामहकुले ये च गतिर्येषां न विद्यते।
तेषामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥

( ২ )

মাতামহকুলে যে চ গতির্যেষাং ন বিদ্যতে।
তেষামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

যাঁরা মৃত রন্ মোর মাতামহ-কুলে,
যাঁহাদের গতি নাই এই ভূমণ্ডলে,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

---

সহজে অর্থ-প্রতীতি হয় না। এরূপ স্থলে যে কি দুর্জ্জয় সমস্যায় পড়িয়াছিলাম, তাহা বলিতে পারি না। যে পাঠগুলি, অর্থ, ব্যাকরণ, ছন্দঃ ও অলঙ্কার-সম্মত, তাহাই মূলে সন্নিবেশিত করিয়া অবশিষ্ট পাঠগুলি নিম্ন-ভাগে (ফুটনোটে) রাখিয়া দিলাম।

"ষোড়শী-মন্ত্র" গুলির বিশুদ্ধ পাঠ রক্ষা করিতে প্রাণান্ত পরিশ্রম করিয়াছি। "ত্রিস্থলী-সেতুঃ" "গয়া-পদ্ধতিঃ", "গয়া-কার্য্যানুষ্ঠান-পদ্ধতিঃ", "গয়-যাত্রা-প্রয়োগঃ", "তীর্থ-চিন্তামণিঃ", "তীর্থ-প্রয়োগ-তত্ত্বম্," "তীর্থ-যাত্রা-প্রকাশ" বা "বাগ্বতী" ও "তীর্থেন্দু শেখরঃ" প্রভৃতি কয়েকখানি হস্ত-লিখিত প্রাচীন দুর্লভ সংস্কৃত গ্রন্থ সংগ্রহ করিয়াছিলাম। এতদ্ভিন্ন বহুসংখ্যক অন্যান্য প্রাচীন পুঁথি ও মুদ্রিত পুস্তক সংগ্রহ করিতেও ত্রুটী করি নাই। বিশুদ্ধ ঋষি-বাক্য রক্ষা করাই আমার প্রধান লক্ষ্য স্থল। এক্ষণে নারায়ণই সহায়!—গ্রন্থকার

(২) पिण्डमस्त्रीऽस्त्रियाम्। वामनः: पुंसि यजुर्वेदिभिस्त्रीत्वेऽयं प्रयोज्यः। अतः "इमं पिण्डं ददाम्यहम्", "इदं पिण्डं ददाम्यहम्" इति द्विविध पाठौ समीचीनौ।

( २ )

बन्धुवर्गकुले ये च गतिर्येषां न विद्यते ।
तेषामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ॥

( ৩ )

বন্ধুবর্গকুলে যে চ গতির্যেষাং ন বিদ্যতে।
তেষামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

বন্ধু-বর্গ-কুলে যাঁরা ম'রেছেন হায়,
যাঁহাদের উদ্ধারের না আছে উপায়,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ।

( ४ )

अजातदन्ता ये केचित् ये च गर्भे प्रपीड़िताः ।
तेषामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ।

( ৪ )

অজাতদন্তা যে কেচিৎ যে চ গর্ভে প্রপীড়িতাঃ।
তেষামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

দন্ত না উঠিতে যাঁরা হ'য়েছেন মৃত,
গর্ভ-যন্ত্রণায় যাঁরা হ'য়েছেন গত,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ५ )

अग्निदग्धाश्च ये केचिन्नाग्निदग्धास्तथाऽपरे ।
विद्युच्चौरहता ये च तेभ्यः पिण्डं ददाम्यहम् ॥

( ৫ )

অগ্নিদগ্ধাশ্চ যে কেচিন্নাগ্নিদগ্ধাস্তথাঽপরে।
বিদ্যুচ্চৌরহতা যে চ তেভ্যঃ পিণ্ডং দদাম্যহম্॥

অনলে হ'য়েছে দগ্ধ যাঁহাদের কায়,
কিন্তু কভু সংস্কার নাহি ছিল তায়;

মরণের পরে হায় যাঁহাদের দেহ
অগ্নিদগ্ধ করে নাই কখনই কেহ;
কিবা বজ্রানলে কিবা তস্করের করে
প্রাণত্যাগ ক'রেছেন যাঁরা এ সংসারে,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ५ )

**दावदाहे मृता ये च सिंहव्याघ्रहताश्च ये ।**
**दंष्ट्रिभिः शृङ्गिभिर्वापि तेभ्यः पिण्डं ददाम्यहम् ॥ (३)**

( ৫ )

দাবদাহে মৃতা যে চ সিংহব্যাঘ্রহতাশ্চ যে।
দংষ্ট্রিভিঃ শৃঙ্গিভির্বাপি তেভ্যঃ পিণ্ডং দদাম্যহম্॥

প্রাণত্যাগ ক'রেছেন যাঁরা দাবানলে,
সিংহের কবলে কিংবা ব্যাঘ্রের কবলে;
কিংবা তীক্ষ্ণ-দন্ত-শৃঙ্গ-ধারী জন্তুগণ
করিয়াছে যাঁহাদের জীবন হরণ;
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ६ )

**उद्बन्धनमृता ये च विषशस्त्रहताश्च ये । (४)**
**आत्मोपघातिनो ये च तेभ्यः पिण्डं ददाम्यहम् ॥ (५)**

---

(३) "दंष्ट्रभिः" इत्यपि पाठो दृश्यते । अत्र पाठे दंशनशीलैर्जन्तुभिः इत्यर्थः । "दंष्ट्री" शब्दः शूकरवाची । "वराहः शूकरो घृष्टिः कोलः पोत्री किरः किटिः । दंष्ट्री घोणी स्तब्धरोमा क्रोड़ो भूदार इत्यपि" इत्यमरवचनात् । "दंष्ट्रिभिः" अत्र पाठे दीर्घदन्तधारिभिः शूकरादिभिर्जन्तुभिः इति भावः । "शृङ्गिभिः" शृङ्गधारिभिर्गोमहिषादिभिर्जन्तुभिः इत्यर्थः ।

(४) "उद्बन्धने मृता ये च" इत्यपि पाठः ।

(५) "आत्मोपघातिनो ये च" इति पाठान्तरम् ।

( ৭ )

উদ্বন্ধনমৃতা যে চ বিষশস্ত্রহতাশ্চ যে।
আত্মাপঘাতিনো যে চ তেভ্যঃ পিণ্ডং দদাম্যহম্॥

বিষে, শস্ত্রে, উদ্বন্ধনে যাঁহারা নিহত,
আত্মবধ-পাপে যাঁরা লিপ্ত অবিরত,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ८ )

**अरण्ये वर्त्मनि वने क्षुधया तृषया हताः। (५)**
**भूतप्रेतपिशाचाश्च तेभ्यः पिण्डं ददाम्यहम्॥ (६)**

( ৮ )

অরণ্যে বর্ত্মনি বনে ক্ষুধয়া তৃষয়া হতাঃ।
ভূতপ্রেতপিশাচাশ্চ তেভ্যঃ পিণ্ডং দদাম্যহম্॥

কিবা পথ, জল, কিবা সুদুর্গম বন,—
এই সব স্থানে যাঁরা করিয়া ভ্রমণ
ক্ষুধায় তৃষ্ণায় প্রাণ বর্জ্জন করিয়া
র'য়েছেন ভূত প্রেত পিশাচ হইয়া,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ९ )

**रौरवे चान्धतामिस्रे कालसूत्रे च ये स्थिताः। (८)**
**तेषामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥**

(५) "अरण्ये वर्त्मनि रथे क्षुधया तृष्णया हताः" इत्यपि पाठान्तरम्। "अरण्ये वर्त्मनि वने" अत्र पाठे "वने" जले इत्यर्थः, "आपः स्त्री भूम्नि वार्वारि सलिलं कमलं जलम्। पयः कीलालममृतं जीवनं भुवनं वनम्॥" इत्यमरवचनात

(६) "भूतप्रेतपिशाचाद्यैः" इत्यपि पाठः।

(८) "रौरवे चान्धतामिस्रे कालसूत्रे च ये मृताः" इत्यपि पाठान्तरम्। रौरवः अन्धतामिस्रं कालसूत्रञ्च नरकविशेषाः। "स्यान्नारकस्तु नरको निरयो दुर्गतिः स्त्रियाम्।

( ৯ )

রৌরবে চান্ধতামিস্রে কালসূত্রে চ যে স্থিতাঃ।
তেষামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

রৌরব, অন্ধ-তামিস্র, কালসূত্র আর,—
এ তিন নরকে যাঁরা রন্ অনিবার,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ।

( १० )

**अनेकयातनासंस्थाः प्रेतलोके च ये गताः। (८)**
**तेषामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥**

( ১০ )

অনেকযাতনাসংস্থাঃ প্রেতলোকে চ যে গতাঃ।
তেষামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

तद्भेदास्तपनावीचिमहारौरवरौरवाः। संघातः कालसूत्रञ्चेत्याद्याः सत्वास्तु नारकाः॥" इत्यमरवचनम्। रौरवान्धतामिस्रकालसूत्रनामकनरकगामिनां पापिनां शासनविशेषाः। "कूटसाक्षी तथा सम्यक् पक्षपातेन यो वदेत्। यश्चान्यदनृतं वक्ति स नरो याति रौरवम्॥" इति विष्णुपुराणम्॥ "ये नरा इह जन्तूनां वधं कुर्व्वन्ति वै मृषा। ते रौरवे निपात्यन्ते खाद्यन्ते रुरुभिर्यतः॥" इति पद्मपुराणम्॥ "परवित्तं परापत्यं कलत्रं पारकञ्च यः। हरते बुद्धिमोहेन सोऽन्ते मृत्युवशं गतः॥ कालपाशेन संबद्धो यमदूतैर्महाबलैः। तामिस्रे पात्यते तावद् यावद् वर्षसहस्रकम्॥ तत्र ताड़नमुद्भूताः कुर्व्वन्ति यमकिङ्कराः। पापभोगेन सम्भ्रस्ततो योनिन्तु शौकरीम्॥ तत्र भुक्त्वा महादुःखं मानुषत्वं गमिष्यति। रोगादिविक्लितं तत्र दुर्यशोज्ञापकं स्वकम्॥ भूतद्रोहं विधायैवं केवलं स्वकुटुम्बकम्। पुष्णाति पापनिरतः सोऽन्धतामिस्रके पतेत्॥" इति पद्मपुराणम्॥ "यो वै निजन्तु जनकं ब्राह्मणं द्वेष्टि पापकृत्। कालसूत्रे महादुष्टे योजनायतविस्तृते॥ यावन्ति पशुरोमाणि गवां हेषं करोति यः। तावद् वर्षसहस्राणि पच्यन्ते यमकिङ्करैः॥" इति पद्मपुराणम्।

(८) "प्रेतलोकं च ये गताः" इति वा पाठः।

দুঃখময় প্রেতলোকে করিয়া গমন
সহিছেন যাঁরা মহাদুঃখ অগণন,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ !

( ११ )

**अनेकयातनासंस्था ये नीता यमकिङ्करैः । (१०)**
**तेषामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ॥**

( ১১ )

অনেকযাতনাসংস্থা যে নীতা যমকিঙ্করৈঃ ।
তেষামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

ধরিয়া লইয়া যাঁহাদিগকে এখন
দিতেছে অশেষ কষ্ট যম-দূত-গণ,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ !

( १२ )

**नरकेषु समस्तेषु यातनासु च ये स्थिताः । (११)**
**तेषामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ॥**

( ১২ )

নরকেষু সমস্তেষু যাতনাসু চ যে স্থিতাঃ ।
তেষামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

---

(१०) "ये नीता यमशासनैः" इति पाठान्तरम् । अस्यैकादशस्य श्लोकस्य परिवर्त्ते अयमपि श्लोको दृश्यते । "असिपत्रवने घोरे कुम्भीपाके च ये गताः । तेषामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम्" ॥ श्लोकोऽयं प्रक्षिप्तो न वा इति विद्वद्भिश्चिन्तनीयम् । असिपत्रवनकुम्भीपाकनामकनरकगामिनां पापिनां शासनविधिर्यथा । "असिपत्रवनं याति वनच्छेदी वृथैव यः" इति विष्णुपुराणे ॥ "स यात्यन्ते तैलतप्ते कुम्भीपाकेऽतिदारुणे । यो नगम्यां स्त्रियं मोहाद् योषिद्भावाच्च कामयेत्" ॥ इति पद्मपुराणे ॥

(११) "नरकेषु समस्तेषु यातनासु च संस्थिताः" इति पाठान्तरम् ।

সমস্ত নরক-মধ্যে থাকি' নিরন্তর
সহ্য করিছেন যাঁরা কষ্ট বহুতর,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( १३ )

पशुयोनिगता ये च पक्षिकीटसरीसृपाः।
अथवा वृक्षयोनिस्थास्तेभ्यः पिण्डं ददाम्यहम्॥

( ১৩ )

পশুযোনিগতা যে চ পক্ষিকীটসরীসৃপাঃ।
অথবা বৃক্ষযোনিস্থাস্তেভ্যঃ পিণ্ডং দদাম্যহম্॥

পশু, পক্ষী, কীট, সর্প, কিংবা বৃক্ষ আর,—
এ সব যোনিতে যাঁরা স্থিত অনিবার,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( १४ )

जात्यन्तरसहस्रेषु भ्रमन्ति स्वेन कर्म्मणा। (१२)
मानुष्यं दुर्लभं येषां तेभ्यः पिण्डं ददाम्यहम्॥

( ১৪ )

জাত্যন্তরসহস্রেষু ভ্রমন্তি স্বেন কর্ম্মণা।
মানুষ্যং দুর্লভং যেষাং তেভ্যঃ পিণ্ডং দদাম্যহম্॥

নিজ নিজ কর্ম্মবশে যাঁহারা জগতে
চতুর্দ্দিকে নিরন্তর ঘুরিতে ঘুরিতে
সহস্র অপর যোনি করেন গ্রহণ,
যাঁদের মনুষ্য-জন্ম দুর্লভ এখন;
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

---

(१२) "भ्रमन्तः स्वेन कर्म्मणा" इत्यपि पाठः।

( १५ )

दिव्यन्तरीक्षभूमिष्ठाः पितरो बान्धवादयः। (१३)
मृता असंस्कृता ये च तेभ्यः पिण्डं ददाम्यहम्॥

( ১৫ )

দিব্যন্তরীক্ষভূমিষ্ঠাঃ পিতরো বান্ধবাদয়ঃ।
মৃতা অসংস্কৃতা যে চ তেভ্যঃ পিণ্ডং দদাম্যহম্॥

কিবা স্বর্গে, কি আকাশে, অথবা ধরায়,
পিতৃগণ, বন্ধুগণ,—যে রন্ যথায়,
এ সংসারে যাঁহাদের হ'য়েছে মরণ,
কিন্তু নাহি সংস্কার ছিল কদাচন;
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( १६ )

ये केचित् प्रेतरूपेण वर्त्तन्ते पितरो मम।
ते सर्व्वे तृप्तिमायान्तु पिण्डदानेन सर्व्वदा॥ (१४)

( ১৬ )

যে কেচিৎ প্রেতরূপেণ বর্ত্তন্তে পিতরো মম।
তে সর্ব্বে তৃপ্তিমায়ান্তু পিণ্ডদানেন সর্ব্বদা॥

পিতৃ-পুরুষের মধ্যে যে সকল জন
প্রেত-মূর্ত্তি ধরিয়াই অবস্থিত রন্,
তাঁহারা এ পিণ্ড যেন করিয়া গ্রহণ
হৃদয়ে লভেন মহাতৃপ্তি সর্ব্বক্ষণ!

---

(१३) "दिव्यन्तरिक्षभूमिष्ठाः" इत्यपि पाठान्तरम्।

(१४) "पिण्डेनानेन सर्व्वदा" "पिण्डदानेन शाश्वतीम्," "पिण्डेनानेन शाश्वतीम्" इत्यपि पाठान्तराणि।

( १७ )

**ये बान्धवाबान्धवा वा येऽन्यजन्मनि बान्धवाः। (१५)**
**तेषां पिण्डो मया दत्तः अक्षय्यमुपतिष्ठताम्॥ (१६)**

( ১৭ )

যে বান্ধবাবান্ধবা বা যেঽন্যজন্মনি বান্ধবাঃ।
তেষাং পিণ্ডো ময়া দত্তঃ অক্ষয্যমুপতিষ্ঠতাম্॥

যাঁহারা এ জন্মে বন্ধু, অবন্ধু বা আর,
কিংবা জন্মান্তরে বন্ধু ছিলেন আমার,
করিনু এ পিণ্ড তাঁহাদিগকে অর্পণ,
অক্ষয় হউক তাহা,—প্রার্থনা এখন!

( १८ )

**पितृवंशे मृता ये च मातृवंशे च ये मृताः।**
**गुरुश्वशुरबन्धूनां ये चान्येऽबान्धवा मृताः॥ (१७)**
**ये मे कुले लुप्तपिण्डाः पुत्रदारविवर्ज्जिताः।**
**क्रियालोपगता ये च जात्यन्धाः पङ्गवस्तथा॥**
**विरूपा आमगर्भाश्च ज्ञाताज्ञाताः कुले मम। (१८)**
**तेषां पिण्डो मया दत्तः अक्षय्यमुपतिष्ठताम्॥**

( ১৮ )

পিতৃবংশে মৃতা যে চ মাতৃবংশে চ যে মৃতাঃ।
গুরুশ্বশুরবন্ধূনাং যে চান্যেঽবান্ধবা মৃতাঃ॥
যে মে কুলে লুপ্তপিণ্ডাঃ পুত্রদারবিবর্জ্জিতাঃ।
ক্রিয়ালোপগতা যে চ জাত্যন্ধাঃ পঙ্গবস্তথা॥

(१५) "येऽबान्धवा बान्धवा वा" इत्यपि पाठः।

(१६) "दत्तोऽक्षय्यमुपतिष्ठताम्" "दत्तो अक्षय्यमुपतिष्ठताम्" "दत्तोऽप्यक्षय्यमुप-तिष्ठताम्" "दत्तो ह्यक्षय्यमुपतिष्ठताम्" इति पाठान्तराणि बुधैश्चिन्तनीयानि।

(१७) "ये चान्ये बान्धवा मृताः" इति वा पाठः।

(१८) "ज्ञाताज्ञातकुले मम" इति पाठान्तरम्।

বিরূপা আমগর্ভাশ্চ জ্ঞাতাজ্ঞাতাঃ কুলে মম।
তেষাং পিণ্ডো ময়া দত্তঃ অক্ষয্যমুপতিষ্ঠতাম্॥

কিবা মোর পিতা, কিবা মাতা মোর আর,
কিবা মোর গুরু, বন্ধু, শ্বশুর আবার,
ইঁহাদের বংশে হায় যে সকল জন
বন্ধুহীন হইয়াও ত্যজেছে জীবন;
কিংবা যাঁরা হইয়াও স্ত্রী-পুত্র-বিহীন
পিণ্ড পাইবার আশে রন্ চিরদিন;
যাঁদের শ্রাদ্ধাদি ক্রিয়া কভু হয় নাই,
যাঁহারা জন্মান্ধ পঙ্গু ছিলেন সদাই;
যাঁহারা ছিলেন বিকলাঙ্গ এ সংসারে,
যাঁহারা অপূর্ণ গর্ভে গিয়াছেন ম'রে;
যাঁহারা আমার বংশে হ'য়েছেন মৃত,
হউন তাঁহারা জ্ঞাত অথবা অজ্ঞাত;
করিনু এ পিণ্ড তাঁহাদিগকে অর্পণ,
হউক অক্ষয় তাহা,—প্রার্থনা এখন!

( १९ )

**आ ब्रह्मणो ये पितृवंशजाता**
**मातुस्तथा वंशभवा मदीयाः।**
**कुलद्वये ये मम दासभूता**
**भृत्यास्तथैवाश्रितसेवकाश्च॥**
**मित्राणि सर्व्वे पशवश्च वृक्षा (१९)**
**दृष्टा ह्यदृष्टाश्च कृतोपकाराः। (२०)**

---

(१९) "मित्राणि सख्यः पशवश्च वृक्षाः" इति पाठान्तरम्। पितृ-षोड़शी-मन्त्रे "सख्यः" इति स्त्रीलिङ्गनिर्द्देशः प्रसङ्गविरुद्धत्वात् दुष्टतया प्रतिभाति। इति विद्वद्भि श्चिन्त्यम्।

(२०) "दृष्टा ह्यदृष्टाश्च कृतोपकाराः" इत्यपि पाठः।

जन्मान्तरे ये मम सङ्गताश्च (२१)
तेभ्यः स्वधा पिण्डमहं ददामि ॥

( ১৯ )

আ ব্রহ্মণো যে পিতৃবংশজাতা
মাতুস্তথা বংশভবা মদীয়াঃ।
কুলদ্বয়ে যে মম দাসভৃত্যা
ভৃত্যাস্তথৈবাশ্রিতসেবকাশ্চ ॥
মিত্রাণি সর্ব্বে পশবশ্চ বৃক্ষা
দৃষ্টা হৃদৃষ্টাশ্চ কৃতোপকারাঃ।
জন্মান্তরে যে মম সঙ্গতাশ্চ
তেভ্যঃ স্বধা পিণ্ডমহং দদামি ॥

ব্রহ্মাবধি এই মোর পিতৃ-মাতৃ-কুলে
গত হ'য়েছেন যাঁরা এই ভূমণ্ডলে ;
কিংবা এই দুই কুলে ছিল যারা দাস,
আশ্রিত, সেবক কিংবা ভৃত্য বারমাস ;
কিংবা ছিল যত সব বৃক্ষ-পশু-গণ,
পরোক্ষে প্রত্যক্ষে কিংবা উপকারী জন ;
কিংবা যাঁহাদের সনে এই ত্রিসংসারে
আমার সম্বন্ধ কিছু ছিল জন্মান্তরে ;
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ !

(२१) "जन्मान्तरे ये मम दासभृताः" इति पाठान्तरम्। अव्यवहितपूर्व्वश्लोकस्य तृतीयपादे "दासभृताः" इत्यस्य उल्लिखितत्वात् पश्चात् पुनरुक्तिर्न विधेया। अतः पाठान्तरमिदं न समीचीनम्।

# मातृ-गया-षोडशी-मन्त्रः ।

# মাতৃ-গয়া-ষোড়শী-মন্ত্রঃ । (১)

( १ )

**दशमासोदरे गर्भो धृतो मात्रा सुदुःखितम् । (१)**
**तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम् ॥**

( ১ )

দশমাসোদরে গর্ভো ধৃতো মাত্রা সুদুঃখিতম্ ।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্ ॥

দশ মাস গর্ভে মোরে করিয়া ধারণ
সহ্য ক'রেছেন মাতা কষ্ট অগণন ।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ !

( २ )

**महती वेदना दुःखं जनने चापि पुष्कलम् ।**
**तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम् ॥**

( ২ )

মহতী বেদনা দুঃখং জননে চাপি পুষ্কলম্ ।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্ ॥

প্রসব করিলা মোরে জননী যখন,
কি দুঃখ বেদনা তাঁর হইল তখন ।

(১) দুইটি "মাতৃ-ষোড়শী-মন্ত্র" প্রকাশিত হইল। একটী ৺গয়াধামে ও অন্যটী বঙ্গদেশে পূর্ব্বে প্রচলিত ছিল বলিয়া বোধ হয়। তাহা না হইলে "মাতৃ-গয়া-ষোড়শী" এরূপ নাম হইবার কারণ কি? বর্ত্তমান সময়ে দেখিতে পাওয়া যায়, ৺গয়াধামে এই দুইটী মন্ত্রই পঠিত ও পাঠিত হইয়া থাকে। কিন্তু কি কারণে একটীর পরিবর্ত্তে দুইটী "মাতৃ-ষোড়শী-মন্ত্র" রচিত হইয়াছে, তাহা সুধীগণের বিশেষ বিবেচ্য। এই দুইটী বিভিন্ন মন্ত্রে যে সকল শ্লোক আছে, তাহাদের মধ্যে পরস্পর অনেক সৌসাদৃশ্যও দেখিতে পাওয়া যায়। যাহা হউক, এই দুইটী মন্ত্রই বঙ্গ-পদ্যানুবাদ সহ ক্রমান্বয়ে প্রকাশিত হইল। —গ্রন্থকার।

(१) "धृतो मात्रा सुदुःखितः" इति पाठान्तरम् ।

তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ! *

( ३ )

सम्पूर्णे दशमे मासि अत्यन्तं मातृपीड़नम्।
तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम्॥

( ৩ )

সম্পূর্ণে দশমে মাসি অত্যন্তং মাতৃপীড়নম্।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্॥

দশ মাসে পূর্ণগর্ভা জননী যখন,
যন্ত্রণার সীমা তাঁর না ছিল তখন।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ!

( ४ )

शिथिले गात्रबन्धे तु मातुः स्यात् परिवेदनम्। (২)
तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम्॥

( ৪ )

শিথিলে গাত্রবন্ধে তু মাতুঃ স্যাৎ পরিবেদনম্।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্।

জননীর গাত্রবন্ধ শিথিল হইয়া
কি কষ্ট দিয়াছে তাঁরে,—না পাই ভাবিয়া।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ!

( ५ )

गात्रभङ्गेन यन्मातुर्मृत्युर्भवति निश्चितम्।
तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम्॥

---

(২) "मातुः स्यात् पड़िपीड़नम्" इत्यपि पाठः।

( ৫ )

গাত্রভঙ্গেন যন্মাতুর্মৃত্যুর্ভবতি নিশ্চিতম্ ।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্ ॥

জননীর গাত্রভঙ্গ হইবে যখন,
তখনি হইবে তাঁর নিশ্চিত মরণ ।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ !

( ६ )

**वह्निना शोषयेद् देहं त्रिरात्रोपोषणेन च ।**
**तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम् ॥**

( ৬ )

বহ্নিনা শোষয়েদ্ দেহং ত্রিরাত্রোপোষণেন চ ।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্ ॥

তিন রাত্রি উপবাসে, অগ্নিসেকে আর,
মাতা ক'রেছেন শুষ্ক দেহ আপনার ।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ !

( ७ )

**माघे मासि निदाघे च शिशिरातपदुःखिता ।**
**तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम् ॥**

( ৭ )

মাঘে মাসি নিদাঘে চ শিশিরাতপদুঃখিতা ।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্ ॥

মাঘের দুরন্ত শীতে, গ্রীষ্মের জ্বালায়
জননীর কত কষ্ট,—বলা নাহি যায় ।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ !

( ८ )

यत् पिबेत् कटुद्रव्याणि क्वाथानि विविधानि च।
तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम्॥

( ৮ )

যৎ পিবেৎ কটুদ্রব্যাণি ক্বাথানি বিবিধানি চ।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্॥

খাইয়া বিবিধ ক্বাথ, কটু দ্রব্যচয়
জননীর হ'য়েছিল কষ্ট সাতিশয়।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ!

( ९ )

अनेकयातना मातुः प्राणान्तदुःखसम्भवाः। (२)
तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम्॥

( ৯ )

অনেকযাতনা মাতুঃ প্রাণান্তদুঃখসম্ভবাঃ।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্॥

জননীর কি যন্ত্রণা,—কে করে নির্ণয়?
তাঁহার কতই কষ্ট,—প্রাণান্তও হয়।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ!

( १० )

जातस्य निधने दुःखं पोषणादौ गतेऽन्यतः।
तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम्॥

( ১০ )

জাতস্য নিধনে দুঃখং পোষণাদৌ গতেহন্যতঃ।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্॥

---

(२) "प्राणान्तदुःखसम्भवा," "प्राणान्तदुःखसम्भवः" इति पाठान्तरं।

শিশুর মরণে দুঃখ, দুঃখও পোষণে,
অন্য স্থানে গমনেও মহাদুঃখ মনে।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ!

( ११ )

नीचोच्चभ्रमणे दुःखं गर्भे दूराच्च संस्थिते। (४)
तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम्॥

( ১১ )

নীচোচ্চভ্রমণে দুঃখং গর্ভে দূরাচ্চ সংস্থিতে।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্॥

যখন অধিক মাস গর্ভ জননীর,
নীচোচ্চ ভ্রমণে তিনি হয়েন অধীর।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ!

( १२ )

तृषार्त्तायास्तु यद् दुःखं शुष्के कण्ठे च तालुनि। (५)
तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम्॥

( ১২ )

তৃষার্ত্তায়াস্তু যদ্ দুঃখং শুষ্কে কণ্ঠে চ তালুনি।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্॥

তৃষ্ণায় যখন শুষ্ক কণ্ঠ-তালু-দেশ,
সহিয়াছিলেন মাতা যন্ত্রণা অশেষ।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ!

---

(৪) "नीचोच्चक्रमणे दुःखम्" इति वा पाठः।
(৫) "शुष्ककण्ठे च तालुनि" इति पाठान्तरम्।

( १२ )

रात्री मूत्रपुरीषाभ्यां यन्मातुर्गात्रपीड़नम्।
तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम्॥

( ১৩

রাত্রৌ মূত্রপুরীষাভ্যাং যন্মাতুর্গাত্রপীড়নম্।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্॥

রাত্রিকালে নিক্ষেপিয়া মল-মূত্র-চয়
দিয়াছি মাতার গাত্রে কষ্ট সাতিশয়।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ।

( १४ )

दुर्लभानि तु भक्ष्याणि रुदत्यात्मभवे सति। (६)
तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम्॥

( ১৪ )

দুর্লভানি তু ভক্ষ্যাণি রুদত্যাত্মভবে সতি।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্॥

মাতার আহার-কালে ক্রন্দন করিয়া
তাঁহার আহার করা দিছি ঘুচাইয়া।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ!

( १५ )

क्रोड़स्थे भोजनादौ यद् दुःखं मातुश्च पीड़िते। (७)
तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम्॥

( ১৫ )

ক্রোড়স্থে ভোজনাদৌ যদ্ দুঃখং মাতুশ্চ পীড়িতে।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্॥

---

(६) "रुदत्यात्मभरे सति" इत्यपि पाठः।
(७) "दुःखं मातुश्च व्याधिते" इत्यपि नष्टच्छन्दा दुष्टः पाठो दृश्यते।

থাকিয়া মাতার ক্রোড়ে, হইলে পীড়িত,
ভোজনাদি কার্য্যে তাঁরে দুঃখ দিছি কত!
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ!

( १६ )

एवं बहुविधैर्दुःखैर्यन्माता दुःखिता सदा ।
तस्य निष्कृतिकार्य्याय मात्रे पिण्डं ददाम्यहम् ॥

( ১৬ )

এবং বহুবিধৈর্দুঃখৈর্যন্মাতা দুঃখিতা সদা ।
তস্য নিষ্কৃতিকার্য্যায় মাত্রে পিণ্ডং দদাম্যহম্ ॥

এইরূপ নানা দুঃখে হইয়া পতিত
পুত্র হেতু রন্ মাতা ব্যাকুল নিয়ত।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
ভক্তিভরে মাতৃপিণ্ড করিনু অর্পণ!

---

# মাতৃ-ষোড়শী-মন্ত্রঃ। (১)

## मातृ-षोड़शी-मन्त्रः।

( १ )

**गर्भादपगमे दुःखं विषमे भूमिवर्त्मनि। (१)**
**तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥ (२)**

( ১ )

গর্ভাদপগমে দুঃখং বিষমে ভূমিবর্ত্মনি।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

কত সহিলেন মাতা মোরে গর্ভে ধরি'
উচ্চ নীচ স্থানে সদা গতায়াত করি'।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

( २ )

**मासि मासि कृतं कष्टं वेदना प्रसवेषु च।**
**तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥**

( ২ )

মাসি মাসি কৃতং কষ্টং বেদনা প্রসবেষু চ।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

---

(১) "মাতৃ-ষোড়শী-মন্ত্রঃ" সম্বন্ধে যাহা কিছু আমার বক্তব্য, তাহা "পিতৃ-ষোড়শী-মন্ত্রঃ" ও "স্ত্রী-ষোড়শী-মন্ত্রের" প্রথমেই কথিত হইয়াছে।—গ্রন্থকার

(१) "गर्भादवगमे दुःखम्," "गर्भोदरगते दुःखम्," "गर्भोदरगमे दुःखम्," "गर्भाद्वगमे यस्याः," "गर्भान्तःस्थेन गमने दुःखं विषमवर्त्मनि" इति पाठान्तराणि।

(२) "तस्य निष्क्रमणार्थाय," "तस्य निष्क्रामणार्थाय," "तस्या निष्क्रमणार्थाय," "तस्या निष्क्रामणार्थाय," "तस्य निष्कृतिकार्याय," "तस्या निष्कृतिकार्याय," "तस्य निष्कारणार्थाय," "तस्या निष्कारणार्थाय" इत्यपि पाठान्तराणि।

"इदं पिण्डं ददाम्यहम्," "मातृपिण्डं ददाम्यहम्," "मात्रे पिण्डं ददाम्यहम्" इति वा पाठाः।

মাসে মাসে কষ্ট,—যবে মাতা গর্ভবতী;
প্রসব-কালেও তাঁর কষ্ট ছিল অতি।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ३ )

शैथिल्यं प्रसवे प्राप्ते मातुरत्यन्तदुष्करम्। (३)
तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥

( ৩ )

শৈথিল্যং প্রসবে প্রাপ্তে মাতুরত্যন্তদুষ্করম্।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

জননীর হয় যবে প্রসব-সময়,
শরীর-শৈথিল্য তাঁর সুদুঃসহ হয়।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন,
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ४ )

पद्भ्यां जनयते मातुर्दुःखञ्चैव सुदुस्तरम्। (४)
तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥

( ৪ )

পদ্ভ্যাং জনয়তে মাতুর্দুঃখঞ্চৈব সুদুস্তরম্।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

পা-দুখানি দিয়া আমি গর্ভের ভিতর
মাতারে দিয়াছি বহু দুঃখ গুরুতর।

---

(३) "शैथिल्यं प्रसवे प्राप्ते माता विन्दति दुष्करम्" इति वा पाठः। दुष्करम् दुःखमित्यर्थः।

(४) "दुःखञ्चैव सुदुष्करम्" इत्यपि पाठः। "पद्भ्यां जनयते पुत्री जनन्याः परिवेदनम्" इति वा पाठान्तरम्।

তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ५ )

अग्निना शोषयेद् देहं त्रिरात्रानशनेन च। (५)
तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥

( ৫ )

অগ্নিনা শোষয়েদ্ দেহং ত্রিরাত্রানশনেন চ।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

তিন রাত্রি উপবাসে, অগ্নিসেকে আর,
শুষ্ক ক'রেছেন মাতা দেহ খানি তাঁর।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ६ )

पिबेच्च कटुद्रव्याणि क्वाथानि विविधानि च। (६)
तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥

( ৬ )

পিবেচ্চ কটুদ্রব্যাণি ক্বাথানি বিবিধানি চ।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

প্রসব করিয়া মাতা অমনি তখন
নানা ক্বাথ কটু দ্রব্য করিলা ভক্ষণ।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ७ )

दुर्लभं भक्ष्यद्रव्यस्य त्यक्त्वा विन्दति यत् फलम्। (७)
तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥

(५) "अग्निना शुष्यते देहं त्रिरात्रोपोषणेन च" इति पाठान्तरम्।
(६) "क्वाथानि विविधानि च" इत्यपि दुष्टपाठो दृश्यते।
(७) "दुर्लभं भक्ष्यद्रव्यस्य तस्माद् विन्दति यत् फलम्" इति पाठान्तरम्।

( ৭ )

দুর্লভং ভক্ষ্যদ্রব্যঞ্চ ত্যক্ত্বা বিন্দতি যৎ ফলম্ ।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

সুদুর্লভ খাদ্য বস্তু পরিহার করি'
জননীর কত কষ্ট,—বলিতে না পারি।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ !

( ८ )

**रात्रौ मूत्रपुरीषाभ्यां भिद्यते मातृकर्पटम् । (८)**
**तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ॥**

( ৮ )

রাত্রৌ মূত্রপুরীষাভ্যাং ভিদ্যতে মাতৃকর্পটম্ ।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

রাত্রিকালে মল-মূত্র করিয়া ক্ষেপণ
জীর্ণ শীর্ণ করিয়াছি মাতার বসন।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ !

( ९ )

**पुत्रे व्याधिसमायुक्ते मातृदुःखमहर्निशम् । (९)**
**तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ॥**

( ৯ )

পুত্রে ব্যাধিসমাযুক্তে মাতৃদুঃখমহর্নিশম্ ।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

পীড়িত দেখিলে মোরে বারেক জননী
কত কষ্ট সহিতেন দিবস-যামিনী !

---

(८) "भिद्यते मातृकर्पटी", "भिद्येत मातृकर्पटी" इति पाठान्तरे ।

(९) "पुत्रं व्याधिसमायुक्तम्" इत्यपि दृष्टपाठः ।

তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

( १० )

**यदा पुत्रं न लभते तदा मातुश्च शोचनम्। (१०)**
**तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥**

( ১০ )

যদা পুত্রং ন লভতে তদা মাতুশ্চ শোচনম্।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

যত দিন জননীর না ছিল তনয়,
তত দিন ছিল তাঁর দুঃখ সাতিশয়।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ११ )

**क्षुधया विह्वले पुत्रे ददाति निर्भरं स्तनम्। (११)**
**तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥**

( ১১ )

ক্ষুধয়া বিহ্বলে পুত্রে দদাতি নির্ভরং স্তনম্।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

যখন ক্ষুধায় আমি ছিলাম কাতর,
স্তন-দুগ্ধ দিয়াছেন মাতা নিরন্তর।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

( १२ )

**दिवा रात्रौ यदा मातुः शोषणञ्च पुनः पुनः।**
**तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥**

---

(१०) "यदा पुत्री न भवति," "यदा पुत्री न लभते" इत्यपि पाठौ।

(११) "ददाति निर्भयं स्तनम्," "ददाति निर्भयं स्तनौ," "क्षुधया विह्वले पुत्रे अन्न माता प्रयच्छति" इत्यपि पाठान्तराणि।

( ১২ )

দিবা রাত্রৌ যদা মাতুঃ শোষণঞ্চ পুনঃ পুনঃ।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

মোরে স্তন-দুগ্ধ দিয়া দিবস-যামিনী
ক্রমশই শুষ্ক ভাব ধরিলা জননী।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

( १३ )

पूर्णे तु दशमे मासि मातुरत्यन्तदुष्करम् ।
तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ॥

( ১৩ )

পূর্ণে তু দশমে মাসি মাতুরত্যন্তদুষ্করম্।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

দশ-মাসে পূর্ণগর্ভা জননী যখন,
দুঃসহ যন্ত্রণা তাঁর আসিল তখন।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

( १४ )

गात्रभङ्गो भवेन्मातुस्तृप्तिं नैव प्रयच्छति । (१२)
तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ॥

( ১৪ )

গাত্রভঙ্গো ভবেন্মাতুস্তৃপ্তিং নৈব প্রযচ্ছতি।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

পুনঃ পুনঃ গাত্রভঙ্গ হইত মাতার,
কিছুতেই তৃপ্তিলাভ নাহি ছিল তাঁর।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

---

(१२) "गात्रभङ्ग भवेन्मातुः" इत्यपि दुष्टपाठी दृश्यते ।

( १५ )

**अल्पाहारवती माता यावत् पुत्रोऽस्ति बालकः। (१३)**
**तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥**

( ১৫ )

অল্পাহারবতী মাতা যাবৎ পুত্রোঽস্তি বালকঃ।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

বালক ছিলাম আমি যত দিন ধরি,'
মাতা থাকিতেন তৃপ্ত অল্পাহার করি'।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

( १६ )

**यमद्वारे महाघोरे पथि मातुश्च शोचनम्। ( १४ )**
**तस्य निष्क्रयणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥**

( ১৬ )

যমদ্বারে মহাঘোরে পথি মাতুশ্চ শোচনম্।
তস্য নিষ্ক্রয়ণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

জননীর মহাকষ্ট মরণের পরে,—
কিবা পথিমধ্যে, কিবা ঘোর যমদ্বারে।
তা হ'তে নিষ্কৃতি-লাভ করিতে এখন
জননীরে এই পিণ্ড করিনু অর্পণ!

---

(१३) "दुर्लभं भक्ष्यद्रव्यञ्च यावत् पुत्रोऽस्ति बालकः" इत्यपि पाठः।

(१४) "मातुश्च पथि शोचनम्" इति पाठान्तरम्।

# स्त्री-षोड़शी-मन्त्रः ।

# স্ত্রী-ষোড়শী-মন্ত্রঃ ।(১)

( १ )

अस्मत्कुले मृता याश्च गतिर्यासां न विद्यते ।
तासामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ॥

( ১ )

অস্মৎকুলে মৃতা যাশ্চ গতির্যাসাং ন বিদ্যতে ।
তাসামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

যাঁহারা আমার বংশে মৃত রন্ হায়,
যাঁহাদের উদ্ধারের না আছে উপায়,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ !

( २ )

मातामहकुले याश्च गतिर्यासां न विद्यते ।
तासामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ॥

( ২ )

মাতামহকুলে যাশ্চ গতির্যাসাং ন বিদ্যতে ।
তাসামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

যাঁরা মৃত রন্ মোর মাতামহ-কুলে,
যাঁহাদের গতি নাই এই ভূমণ্ডলে,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ !

(১) পরলোক-গত স্ত্রীলোক-গণের উদ্ধার-সাধনার্থ পরম-পুণ্যময় বিষ্ণুপদ প্রভৃতি স্থানে যে সকল মন্ত্র পাঠ করিয়া ষোড়শ পিণ্ড প্রদান করিতে হয়, তাহাই "স্ত্রী-ষোড়শী-মন্ত্র" নামে অভিহিত। "স্ত্রী-ষোড়শী-মন্ত্র" "পিতৃ-ষোড়শী-মন্ত্রের" রূপান্তর মাত্র। "পিতৃ-ষোড়শী-মন্ত্রে" পুরুষ-বাচী যে সকল সর্ব্বনামাদি পুংলিঙ্গ পদ ব্যবহৃত হইয়াছে, তাহা স্ত্রীলিঙ্গে পরিবর্ত্তিত হইলেই সমগ্র "পিতৃ-ষোড়শী-মন্ত্রঃ" 'স্ত্রী-ষোড়শী-মন্ত্র' নামে কথিত হইয়া থাকে। "স্ত্রী-ষোড়শী-মন্ত্রের" ছন্দোবদ্ধ পূর্ণ অবয়ব বঙ্গ-পদ্যানুবাদ সহ উপরি-ভাগে প্রদত্ত হইল। ইহার পাঠান্তর "পিতৃ-ষোড়শী-মন্ত্রে" দ্রষ্টব্য।

( ३ )

बन्धुवर्गकुले याश्च गतिर्यासां न विद्यते ।
तासामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ॥

( ৩ )

বন্ধুবর্গকুলে যাশ্চ গতির্যাসাং ন বিদ্যতে ।
তাসামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

বন্ধু-বর্গ-কুলে যাঁরা ম'রেছেন হায়,
যাঁহাদের উদ্ধারের না আছে উপায়,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ !

( ४ )

अजातदन्ता याः काश्चित् याश्च गर्भे प्रपीड़िताः ।
तासामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ॥

( ৪ )

অজাতদন্তা যাঃ কাশ্চিৎ যাশ্চ গর্ভে প্রপীড়িতাঃ ।
তাসামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

দন্ত না উঠিতে যাঁরা হ'য়েছেন মৃত,
গর্ভ-যন্ত্রণায় যাঁরা হ'য়েছেন গত,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ !

( ५ )

अग्निदग्धाश्च याः काश्चित् नाग्निदग्धास्तथाऽपराः ।
विद्युच्चौरहता याश्च ताभ्यः पिण्डं ददाम्यहम् ॥

( ৫ )

অগ্নিদগ্ধাশ্চ যাঃ কাশ্চিৎ নাগ্নিদগ্ধাস্তথাঽপরাঃ ।
বিদ্যুচ্চৌরহতা যাশ্চ তাভ্যঃ পিণ্ডং দদাম্যহম্ ॥

অনলে হ'য়েছে দগ্ধ যাঁহাদের কায়,
কিন্তু কভু সংস্কার নাহি ছিল তায় ;

মরণের পরে হায় যাঁহাদের দেহ
অগ্নি-দগ্ধ করে নাই কখনই কেহ ;
কিবা বজ্রানলে কিবা তস্করের করে
প্রাণত্যাগ ক'রেছেন যাঁরা এ সংসারে ;
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ !

( ৫ )

**दावदाहे मृता यास्त्र सिंहव्याघ्रहतास्त्र याः ।**
**दंष्ट्रिभिः शृङ्गिभिर्वापि ताभ्यः पिण्डं ददाम्यहम् ॥**

( ৬ )

দাবদাহে মৃতা যাশ্চ সিংহব্যাঘ্রহতাশ্চ যাঃ ।
দংষ্ট্রিভিঃ শৃঙ্গিভির্বাপি তাভ্যঃ পিণ্ডং দদাম্যহম্ ॥

প্রাণত্যাগ ক'রেছেন যাঁরা দাবানলে,
সিংহের কবলে কিংবা ব্যাঘ্রের কবলে ;
কিংবা তীক্ষ্ণ-দন্ত-শৃঙ্গ-ধারী জন্তুগণ
করিয়াছে যাঁহাদের জীবন হরণ,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ !

( ৩ )

**उद्बन्धनमृता यास्त्र विषशस्त्रहतास्त्र याः ।**
**आत्मापघातिन्यो यास्त्र ताभ्य पिण्डं ददाम्यहम् ॥**

( ৭ )

উদ্বন্ধনমৃতা যাশ্চ বিষশস্ত্রহতাশ্চ যাঃ ।
আত্মাপঘাতিন্যো যাশ্চ তাভ্যঃ পিণ্ডং দদাম্যহম্ ॥

বিষে, শস্ত্রে, উদ্বন্ধনে যাঁহারা নিহত,
আত্মবধ-পাপে যাঁরা লিপ্ত অবিরত,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ !

( ८ )

अरण्ये वर्त्मनि वने क्षुधया तृषया हताः ।
भूताप्रेतापिशाचाश्च ताभ्यः पिण्डं ददाम्यहम् ॥

( ৮ )

অরণ্যে বর্ত্মনি বনে ক্ষুধয়া তৃষয়া হতাঃ ।
ভূতাপ্রেতাপিশাচাশ্চ তাভ্যঃ পিণ্ডং দদাম্যহম্ ॥

কিবা পথ, জল, কিবা সুদুর্গম বন,—
এই সব স্থানে যাঁরা করিয়া ভ্রমণ
ক্ষুধায় তৃষ্ণায় প্রাণ বর্জ্জন করিয়া
র'য়েছেন ভূত প্রেত পিশাচ হইয়া,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ९ )

रौरवे चान्धतामिस्रे कालसूत्रे च याः स्थिताः ।
तासामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ॥

( ৯ )

রৌরবে চান্ধতামিস্রে কালসূত্রে চ যাঃ স্থিতাঃ ।
তাসামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

রৌরব, অন্ধ-তামিস্র, কালসূত্র আর,—
এ তিন নরকে যাঁরা রন্ অনিবার,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( १० )

अनेकयातनासंस्थाः प्रेतलोके च या गताः ।
तासामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम् ॥

( ১০ )

অনেকযাতনাসংস্থাঃ প্রেতলোকে চ যা গতাঃ ।
তাসামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্ ॥

দুঃখময় প্রেতলোকে করিয়া গমন
সহিছেন যাঁরা মহাদুঃখ অগণন,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ११ )

अनेकयातनासंस्था या नीता यमकिङ्करैः।
तासामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥

( ১১ )

অনেকযাতনাসংস্থা যা নীতা যমকিঙ্করৈঃ।
তাসামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

ধরিয়া লইয়া যাঁহাদিগকে এখন
দিতেছে অশেষ কষ্ট যম-দূত-গণ,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( १२ )

नरकेषु समस्तेषु यातनासु च याः स्थिताः।
तासामुद्धरणार्थाय इमं पिण्डं ददाम्यहम्॥

( ১২ )

নরকেষু সমস্তেষু যাতনাসু চ যাঃ স্থিতাঃ।
তাসামুদ্ধরণার্থায় ইমং পিণ্ডং দদাম্যহম্॥

সমস্ত নরক-মধ্যে থাকি' নিরন্তর
সহ্য করিছেন যাঁরা কষ্ট বহুতর,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( १३ )

पशुयोनिगता याश्च पक्षिकीटसरीसृपाः।
अथवा वृक्षयोनिस्थास्ताभ्यः पिण्डं ददाम्यहम्॥

( ১৩ )

পশুযোনিগতা যাশ্চ পক্ষিকীটসরীসৃপাঃ।
অথবা বৃক্ষযোনিস্থাস্তাভ্যঃ পিণ্ডং দদাম্যহম্॥

পশু, পক্ষী, কীট, সর্প কিংবা বৃক্ষ আর,—
এ সব যোনিতে যাঁরা স্থিত অনিবার,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ১৪ )

**জাত্যন্তরসহস্রেষু ভ্রমন্তি স্বেন কর্ম্মণা।**
**মানুষ্যং দুর্লভং যাসাং তাভ্যঃ পিণ্ডং দদাম্যহম্॥**

( ১৪ )

জাত্যন্তরসহস্রেষু ভ্রমন্তি স্বেন কর্ম্মণা।
মানুষ্যং দুর্লভং যাসাং তাভ্যঃ পিণ্ডং দদাম্যহম্॥

নিজ নিজ কর্ম্মবশে যাঁহারা জগতে
নিরন্তর চতুর্দ্দিকে ঘুরিতে ঘুরিতে
সহস্র অপর যোনি করেন গ্রহণ,
যাঁদের মনুষ্য-জন্ম দুর্লভ এখন;
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ১৫ )

**দিবন্তরীক্ষভূমিষ্ঠা মাতরো বান্ধবাদয়ঃ।**
**মৃতা অসংস্কৃতা যাশ্চ তাভ্যঃ পিণ্ডং দদাম্যহম্॥**

( ১৫ )

দিবন্তরীক্ষভূমিষ্ঠা মাতরো বান্ধবাদয়ঃ।
মৃতা অসংস্কৃতা যাশ্চ তাভ্যঃ পিণ্ডং দদাম্যহম্॥

কিবা স্বর্গে, কি আকাশে অথবা ধরায়
মাতৃগণ বন্ধুগণ যে রন্ যথায়,

এ সংসারে যাঁহাদের হ'য়েছে মরণ,
কিন্তু সংস্কার নাহি ছিল কদাচন;
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

( ১৫ )

याः काश्चित् प्रेतरूपेण वर्त्तन्ते मातरो मम।
ताः सर्व्वास्तृप्तिमायान्तु पिण्डदानेन सर्व्वदा॥

( ১৬ )

যাঃ কাশ্চিৎ প্রেতরূপেণ বর্ত্তন্তে মাতরো মম।
তাঃ সর্ব্বাস্তৃপ্তিমায়ান্তু পিণ্ডদানেন সর্ব্বদা॥

মোর বংশে যে সকল মৃত নারী-গণ
প্রেত-মূর্ত্তি ধরিয়াই অবস্থিত রন্,
তাঁহারা এ পিণ্ড যেন করিয়া গ্রহণ
হৃদয়ে লভেন মহাতৃপ্তি সর্ব্বক্ষণ!

( ১৩ )

या बान्धवाबान्धवा वा या अन्यजन्मबान्धवाः।
तासां पिण्डो मया दत्तः अक्षय्यमुपतिष्ठताम्॥

( ১৭ )

যা বান্ধবাবান্ধবা বা যা অন্যজন্মবান্ধবাঃ।
তাসাং পিণ্ডো ময়া দত্তঃ অক্ষয্যমুপতিষ্ঠতাম্॥

যাঁহারা এ জন্মে বন্ধু, অবন্ধু বা আর,
কিংবা জন্মান্তরে বন্ধু ছিলেন আমার,
করিনু এ পিণ্ড তাঁহাদিগকে অর্পণ,
অক্ষয় হউক তাহা,—প্রার্থনা এখন!

( ১৮ )

पितृवंशे मृता याश्च मातृवंशे च या मृताः।
गुरुश्वशुरबन्धूनां याश्चान्याबान्धवा मृताः॥

या मे कुले लुप्तपिण्डाः पतिपुत्त्रविवर्ज्जिताः ।
क्रियालोपगता याश्च जात्यन्धाः पङ्गवस्तथा ॥
विरूपा आमगर्भाश्च ज्ञाताज्ञाताः कुले मम ।
तासां पिण्डो मया दत्तः अक्षय्यमुपतिष्ठताम् ॥

( ১৮ )

পিতৃবংশে মৃতা যাশ্চ মাতৃবংশে চ যা মৃতাঃ।
গুরুশ্বশুরবন্ধূনাং যাশ্চান্যাবান্ধবা মৃতাঃ॥
যা মে কুলে লুপ্তপিণ্ডাঃ পতিপুত্রবিবর্জ্জিতাঃ।
ক্রিয়ালোপগতা যাশ্চ জাত্যন্ধাঃ পঙ্গবস্তথা॥
বিরূপা আমগর্ভাশ্চ জ্ঞাতাজ্ঞাতাঃ কুলে মম।
তাসাং পিণ্ডো ময়া দত্তঃ অক্ষয্যমুপতিষ্ঠতাম্॥

কিবা মোর পিতা, কিবা মাতা মোর আর,
কিবা মোর গুরু, বন্ধু, শ্বশুর আবার,—
ইঁহাদের বংশে হায় যে সকল জন
বন্ধুহীন হইয়াই ত্যজেছে জীবন;
কিংবা যাঁরা হইয়াই পতি-পুত্র-হীন
পিণ্ড পাইবার আশে রন্ চিরদিন;
যাঁদের শ্রাদ্ধাদি ক্রিয়া কভু হয় নাই,
যাঁহারা জন্মান্ধ পঙ্গু ছিলেন সদাই;
যাঁহারা ছিলেন বিকলাঙ্গ এ সংসারে,
যাঁহারা অপূর্ণ গর্ভে গিয়াছেন ম'রে;
যাঁহারা আমার বংশে হ'য়েছেন মৃত,
হউন তাঁহারা জ্ঞাত অথবা অজ্ঞাত;
করিনু এ পিণ্ড তাঁহাদিগকে অর্পণ,
অক্ষয় হউক তাহা,—প্রার্থনা এখন!

( १९ )

आ ब्रह्मणो याः पितृवंशजाता
मातुस्तथा वंशभवा मदीयाः।
कुलद्वये या मम दासभूता (१)
भृत्यास्तथैवाश्रितसेविकाश्च ॥ (२)
मित्राणि सर्व्वे पशवश्च वृक्षा
दृष्टा ह्यदृष्टाश्च कृतोपकाराः।
जन्मान्तरे या मम सङ्गताश्च
ताभ्यः स्वधा पिण्डमहं ददामि ॥

( ১৯ )

আ ব্রহ্মণো যাঃ পিতৃবংশজাতা
মাতুস্তথা বংশভবা মদীয়াঃ।
কুলদ্বয়ে যা মম দাসভূতা
ভৃত্যাস্তথৈবাশ্রিতসেবিকাশ্চ ॥
মিত্রাণি সর্ব্বে পশবশ্চ বৃক্ষা
দৃষ্টা হ্যদৃষ্টাশ্চ কৃতোপকারাঃ।
জন্মান্তরে যা মম সঙ্গতাশ্চ
তাভ্যঃ স্বধা পিণ্ডমহং দদামি ॥

ব্রহ্মাবধি এই মোর মাতা-পিতৃ-কুলে
মৃত হ'য়েছেন যাঁরা এই ভূমণ্ডলে ;

(१) दासस्य भावः दास्यं (दासशब्दात् भावार्थे ष्यञ् प्रत्ययः) दास्यमित्यर्थः, तत् भूताः प्राप्ता दासभूताः दास्यमाप्ताः इत्यर्थः। अथवा दासभूताः दासतुल्याः स्त्रीजनाः इति शेषः।

(२) "भृत्यास्तथैवाश्रितसेवकाश्च" इति पाठान्तरम्। "सेवक"-शब्दस्य स्त्रियां सेवका सेविका वा स्यात् इति वैयाकरणैश्चिन्त्यम्। "क्षिपकादीनां चोपसंख्यानम्, ७।३।४५॥ क्षिपका, ध्रुवका, चरका, सेवका, करका, चटका, अवका, लहका, अलका, कन्यका, एडका॥ इति क्षिपकादिराकृतिगणः"॥ इति सिद्धान्तकौमुदीपरिशिष्टम्।

কিংবা এই দুই কুলে ছিল যারা দাসী,
আশ্রিতা, সেবিকা কিংবা ভৃত্যা দিবানিশি;
কিংবা ছিল যত সব বৃক্ষ-পশু-গণ,
পরোক্ষে প্রত্যক্ষে কিংবা উপকারী জন;
কিংবা যাঁহাদের সনে এই ত্রিসংসারে
আমার সম্বন্ধ কিছু ছিল জন্মান্তরে,
করিবারে তাঁহাদের উদ্ধার-সাধন
ভক্তিভরে এই পিণ্ড করিনু অর্পণ!

## मनःशिक्षा-स्तवः

(महाराज बाहादुर स्यार् श्रीयुक्त यतीन्द्रमोहन ठाकुर-विरचितः)

## মনঃশিক্ষা-স্তবঃ

(মহারাজ বাহাদুর স্যার্ শ্রীযুক্ত যতীন্দ্রমোহন ঠাকুর-বিরচিতঃ) (১)

( १ )

**शृणु रे मानस शृणु हितवाणीं**
**त्यज निजचञ्चलभावमिदानीम् ।**
**परिहर सत्वरमहमिति गर्व्वं**
**कालग्रासे निपतति सर्व्वम् ॥**

---

(১) মহারাজ বাহাদুর স্যার্ শ্রীযুক্ত যতীন্দ্রমোহন ঠাকুর কে, সি, এস্, আই মহোদয় এই "মনঃশিক্ষা-স্তবঃ"-শীর্ষক শ্লোক দুইটীর রচয়িতা। লক্ষ্মী ও সরস্বতীর চিরশক্রতা ত্রিলোক-প্রসিদ্ধ। অতএব যিনি আশৈশব লক্ষ্মী-দেবীর সুকোমল ক্রোড়ে পরম আদরে শয়ান থাকিয়াও সরস্বতী-দেবীর পরম প্রিয়পাত্র হইতে পারেন, তাঁহার মত ভাগ্যবান্ পুরুষ আর কে? রূপে গুণে, ধনে মানে, কুলে শীলে মহারাজ শীর্ষস্থান অধিকার করিয়া বসিয়া আছেন। এরূপ স্থলে বিদ্যায় এবং বুদ্ধিতেও যে তিনি শীর্ষস্থান অধিকার করিবেন, তদ্বিষয়ে আর বৈচিত্র্য কি। ইংরাজী ও বাঙ্গালা ভাষায় তাঁহার যেরূপ প্রভূত অধিকার আছে, সংস্কৃত ভাষায়ও তাঁহার সেইরূপ অধিকার আছে। উল্লিখিত শ্লোক দুইটী কিরূপ সর্ব্বাঙ্গ-সুন্দর হইয়াছে, তাহা সংস্কৃতজ্ঞ পণ্ডিত মহাশয়-গণ স্পষ্টই বুঝিতে পারিতেছেন। ইহারা পজ্ঝটিকা-চ্ছন্দে রচিত, প্রসাদ-গুণে মণ্ডিত এবং নিরতিশয়

( ১ )

শৃণু রে মানস শৃণু হিতবাণীং
ত্যজ নিজচঞ্চলভাবমিদানীম্।
পরিহর সত্বরমহমিতি গর্ব্বং
কালগ্রাসে নিপততি সর্ব্বম্॥

শুন রে আমার মন শুন রে আমার মন
এই হিত উপদেশ কর রে শ্রবণ,—
চপলতা পরিহরি' চপলতা পরিহরি'
এখন হইতে থাক ধৈর্য্যভাব ধরি'।
"আমি" এই অহঙ্কার "আমি" এই অহঙ্কার
এখনি করিতে চাও তুমি পরিহার।
যাহা কিছু এ সংসারে যাহা কিছু এ সংসারে
সকলেই যায় শেষে কালের উদরে!

শ্রাত-সুখদ। যৌবন-কাল-সুলভ চাপল্য পরিহার করিয়া পরিণত-কালোচিত স্থিরত্ব রক্ষা করাই মনের সর্ব্বপ্রধান কর্ত্তব্য কর্ম্ম,—এই কথাটী মনে মনে স্মরণ করিয়াই, মহারাজ উল্লিখিত শ্লোক দুইটীতে স্বীয় মনকে সম্বোধন করিয়া হিতোপদেশ প্রদান করিতেছেন। সংস্কৃত-কবিতা-রচনায় তাঁহার শক্তি কিরূপ, তৎকৃত "ব্রহ্মময়ী-স্তোত্রই" তাহার প্রকৃষ্ট পরিচায়ক। মৎ-প্রণীত "উদ্ভট-শ্লোক-মালা"-নামক পুস্তকে এই স্তোত্রটী সন্নিবেশিত হইয়াছে। উপসংহার-কালে ভগবানের নিকটে কায়মনোবাক্যে মহারাজের পুরুষায়ুষ (১২০ বৎসর-ব্যাপী জীবন) কামনা করিয়া ভক্তি-সহকারে তাঁহাকে নিম্ন-লিখিত শ্লোকটী উপহার প্রদান করিলাম ঃ—

ইষ্টং দৃষ্টিহতং হিমাংশুসহিতং বাণাব্ধিনিঘ্নং হি যৎ
শিষ্টং তৎ খণ্ডৈশ্চ নাগনিহতং বর্ষং সুখং জীবতু।
বিপ্রঃ শ্রীলযতীন্দ্রমোহনমহারাজঃ শিবাধীঃ সুধী-
র্ব্যাধিব্যাধিবিবর্জ্জিতঃ পরিজনৈঃ শ্রীপূর্ণচন্দ্রোঽর্থয়ে॥

যে কোন একটী অঙ্ক করিয়া গ্রহণ
সেই গুণ-ফলে এক সংযোগ করিয়া
গুণফলে ত্রিশ দিয়া করিয়া হরণ
গুণন করিয়া তারে আট অঙ্ক দিয়া
মহারাজ বাহাদুর যতীন্দ্রমোহন।
আপনি কালিকা-ভক্ত সাত্ত্বিক ব্রাহ্মণ,
এ বিষয়ে ঈশ্বরের হউক করুণা,

দুই অঙ্ক দিয়া তাহা করুন গুণন।
গুণন করুন তারে পঁয়তাল্লিশ দিয়া।
ভাগশেষ টুকু মাত্র করুন গ্রহণ।
যত অঙ্ক হবে, তত বৎসর ধরিয়া
করুন মনের সুখে জীবন যাপন।
নীরোগ থাকুন নিত্য সহ পরিজন,—
পূর্ণচন্দ্র করিতেছে ইহাই কামনা।

গ্রন্থকার।

( २ )

मृगतृष्णासमभवविभवाशा
शान्ता न भवति भोगपिपासा ।
इह संसारे नहि सुखलेशः
प्रभवति नित्यं दुःखविशेषः ॥

( ২ )

মৃগতৃষ্ণাসমভববিভবাশা
শান্তা ন ভবতি ভোগপিপাসা ।
ইহ সংসারে নহি সুখলেশঃ
প্রভবতি নিত্যং দুঃখবিশেষঃ ॥

বিষয়-বাসনা হায় বিষয়-বাসনা হায়
অত্যন্ত অসার সেই মরীচিকা প্রায় ।
ভোগে যে পিপাসা রয় ভোগে যে পিপাসা রয়
কিছুতেই তাহা শান্ত হইবার নয় ।
এই অনন্ত ভূতলে এই অনন্ত ভূতলে
তিলার্দ্ধও সুখ হায় কভু নাহি মিলে ।
দিন আসিবে যখনি দিন আসিবে যখনি
সঙ্গে করি' দুঃখ এক আনিবে তখনি !

दशम-तरङ्गः (परब्रह्म-स्तवः)

দশম-তরঙ্গঃ (পরব্রহ্ম-স্তবঃ)

# परब्रह्म-प्रातःस्मरण-स्तवः।

# পরব্রহ্ম-প্রাতঃস্মরণ-স্তবঃ।

( १ )

प्रातः स्मरामि हृदि संस्फुरदात्मतत्त्वं
सच्चित्सुखं परमहंसगतिं तुरीयम्।
यत् स्वप्नजागरसुषुप्तमवैति नित्यं
तद् ब्रह्म निष्कलमहं न च भूतसंघः॥

( ১ )

প্রাতঃ স্মরামি হৃদি সংস্ফুরদাত্মতত্ত্বং
সচ্চিৎসুখং পরমহংসগতিং তুরীয়ম্।
যৎ স্বপ্নজাগরসুষুপ্তমবৈতি নিত্যং
তদ্ ব্রহ্ম নিষ্কলমহং ন চ ভূতসংঘঃ॥ (১)

স্বরূপ-লক্ষণে যাঁর করিতে বর্ণনা
সচ্চিৎ-আনন্দ-রূপ শ্রুতির কল্পনা ;
পরম-হংসের যিনি পরম আশ্রয়,
তুরীয় বলিয়া যাঁরে সর্ব্ব বেদে কয় ;
প্রাতঃকালে স্মরি সেই আত্ম-তত্ত্ব-সার,
বিমল হৃদয়ে নিত্য প্রকাশ যাঁহার ;—
স্বপ্নাদি-অবস্থা-ভেদ অবিদ্যা-নিমিত্ত
যাঁহাতে কল্পনা করে মানবেরা নিত্য ;
আমি সে নিষ্কল ব্রহ্ম বিভু সনাতন,
ভূতের সমষ্টি আমি নহি কদাচন !

(১) টাকীর সুপ্রসিদ্ধ জমীদার, মদীয় পরম বন্ধু, স্বনাম-ধন্য সুপণ্ডিত রায় শ্রীযুক্ত যতীন্দ্রনাথ চৌধুরী, এম্, এ ; বি, এল্ মহাশয় সংস্কৃত দর্শন-শাস্ত্রে সবিশেষ কৃতবিদ্য। তিনিই স্বয়ং এই প্রথম শ্লোকটীর বাঙ্গালা পদ্যানুবাদ করিয়াছেন। এজন্য তাঁহার নিকটে কৃতজ্ঞ রহিলাম।—গ্রন্থকার

( २ )

**प्रातर्भजामि मनसो वचसामगम्यं**
**वाचो विभान्ति निखिला यदनुग्रहेण ।**
**यन्नेति नेति वचनैर्निगमा अवोचं-**
**स्तं देवदेवमजमच्युतमाहुरग्र्यम् ॥**

( ২ )

প্রাতর্ভজামি মনসো বচসামগম্যং
বাচো বিভান্তি নিখিলা যদনুগ্রহেণ ।
যন্নেতি নেতি বচনৈর্নিগমা অবোচং-
স্তং দেবদেবমজমচ্যুতমাহুরগ্র্যম্ ॥

বাক্য মন কভু যাঁর সন্ধান না পায়
স্ফূর্ত্তি পায় বাক্যচয় যাঁহার কৃপায় ;
"ইহা নয়, ইহা নয়" কহিতে কহিতে
বেদ যাঁর নিরূপণ করিয়া ইঙ্গিতে,
অচ্যুত দেবাধিদেব অজ পরাৎপর
বলিয়া করেন যাঁর স্তুতি নিরন্তর ;
প্রতিদিন প্রাতঃকালে ত্যজিয়া শয়ন,
তাঁহার ভজনা আমি করি অনুক্ষণ !

( ३ )

**प्रातर्नमामि तमसः परमर्कवर्णं**
**पूर्णं सनातनपदं पुरुषोत्तमाख्यम् ।**
**यस्मिन्निदं जगदशेषमशेषमूर्त्तौ**
**रज्ज्वां भुजङ्गम इव प्रतिभासितं वै ॥**

( ৩ )

প্রাতর্নমামি তমসঃ পরমর্কবর্ণং
পূর্ণং সনাতনপদং পুরুষোত্তমাখ্যম্ ।
যস্মিন্নিদং জগদশেষমশেষমূর্ত্তৌ
রজ্জ্বাং ভুজঙ্গম ইব প্রতিভাসিতং বৈ ॥

তমোগুণ যাঁরে কভু স্পর্শ নাহি করে,
জ্যোতির্ম্ময় স্বপ্রকাশ যিনি এ সংসারে;
পরম পুরুষ এই নামটি যাঁহার,
যিনি সনাতন, যিনি পূর্ণ অনিবার;
একগাছি রজ্জুকেই দর্শন করিয়া
ভ্রম হয় যথা তারে ভুজঙ্গ বলিয়া,
সেইরূপ হেরি' যাঁর অনন্ত মূরতি
অনন্ত ভুবন বলি' লয় সদা মতি;
প্রভাতে উঠিয়া আমি মহাভক্তিভরে
নমস্কার করি সেই পূজ্য পরাৎপরে!

( ৪ )

**श्लोकत्रयमिदं पुण्यं लोकत्रयविभूषणम्।**
**प्रातःकाले पठेद् यस्तु स गच्छेत् परमं पदम्॥**

( ৪ )

শ্লোকত্রয়মিদং পুণ্যং লোকত্রয়বিভূষণম্।
প্রাতঃকালে পঠেদ্ যস্তু স গচ্ছেৎ পরমং পদম্॥

এই ব্রহ্ম-শ্লোক-ত্রয় মহাপুণ্যময়
সুশোভিত করে সদা এই লোকত্রয়;
প্রভাতে যে পঠে ইহা হইয়া তন্ময়,
সে জন পরম পদ পায় সুনিশ্চয়!

# परब्रह्म-स्तवः । (१)

# পরব্রহ্ম-স্তবঃ ।

( १ )

नमस्ते सते सर्व्वलोकाश्रयाय
नमस्ते चिते विश्वरूपात्मकाय ।
नमोऽद्वैततत्त्वाय मुक्तिप्रदाय
नमो ब्रह्मणे व्यापिने निर्गुणाय ॥

( ১ )

নমস্তে সতে সর্ব্বলোকাশ্রয়ায়
নমস্তে চিতে বিশ্বরূপাত্মকায় ।
নমোঽদ্বৈততত্ত্বায় মুক্তিপ্রদায়
নমো ব্রহ্মণে ব্যাপিনে নির্গুণায় ॥

তুমি নিত্য, তুমি সর্ব্ব লোকের শরণ,
তোমায় প্রণাম করি আমি অনুক্ষণ !
তুমিই বিশ্বের আত্মা, তুমি জ্ঞানময়,
তোমায় প্রণাম করি হইয়া তন্ময় !
তুমিই অদ্বৈত তত্ত্ব, মুক্তি-দাতা তুমি,
তোমায় প্রণাম করি ভক্তিভরে আমি !
তুমিই নির্গুণ ব্রহ্ম ব্যাপ্ত-চরাচর,
তোমায় প্রণাম করি আমি নিরন্তর !

( २ )

त्वमेकं शरण्यं त्वमेकं वरेण्यं
त्वमेकं जगत्कारणं विश्वरूपम् ।
त्वमेकं जगत्कर्त्तृ पातृप्रहर्त्तृ
त्वमेकं परं निश्चलं निर्व्विकल्पम् ॥

(१) महानिर्व्वाणतन्त्रादुद्धृतोऽयम् ।

( ২ )

ত্বমেকং শরণ্যং ত্বমেকং বরেণ্যং
ত্বমেকং জগৎকারণং বিশ্বরূপম্ ।
ত্বমেকং জগৎকর্ত্তৃপাতৃপ্রহর্ত্তৃ
ত্বমেকং পরং নিশ্চলং নির্ব্বিকল্পম্ ॥

একমাত্র তুমি দেব ! সবারি শরণ,
একমাত্র তুমি দেব ! ভবে শ্রেষ্ঠ ধন ।
একমাত্র তুমি দেব ! হেতু জগতের,
একমাত্র তুমি বিশ্বরূপ এ বিশ্বের ।
একমাত্র তুমি কর সৃষ্টি স্থিতি লয়,
একমাত্র তুমি দেব ! নিশ্চল নিশ্চয় ।
একমাত্র তুমি সদা পূজ্য পরাৎপর,
একমাত্র তুমি নির্ব্বিকল্প নিরন্তর !

( ३ )

**भयानां भयं भीषणं भीषणानां**
**गतिः प्राणिनां पावनं पावनानाम्**
**महोच्चैःपदानां नियन्तृ त्वमेकं**
**परेषां परं रक्षकं रक्षकाणाम् ॥**

( ৩ )

ভয়ানাং ভয়ং ভীষণং ভীষণানাং
গতিঃ প্রাণিনাং পাবনং পাবনানাম্ ॥
মহোচ্চৈঃপদানাং নিয়ন্তৃ ত্বমেকং
পরেষাং পরং রক্ষকং রক্ষকাণাম্ ॥

ভয়-সমূহের তুমি ভয় অনুক্ষণ,
ভীষণের মধ্যে তুমি পরম ভীষণ ।
তুমিই জীবের এক গতি সর্ব্বক্ষণ,
পাবন-গণের মধ্যে তুমিই পাবন ।
তুমিই মহোচ্চ পদ দাও নিরন্তর,
রক্ষকের রক্ষাকর্ত্তা, তুমি পরাৎপর !

( ४ )

परेश प्रभो सर्व्वरूपाविनाशिन्
अनिर्द्देश्य सर्व्वेन्द्रियागम्य सत्य ।
अचिन्त्याक्षर व्यापकाव्यक्ततत्त्व
जगद्भासकाधीश पायादपायात् ॥

( ৪ )

পরেশ প্রভো সর্ব্বরূপাবিনাশিন্
অনির্দ্দেশ্য সর্ব্বেন্দ্রিয়াগম্য সত্য ।
অচিন্ত্যাক্ষর ব্যাপকাব্যক্ততত্ত্ব
জগদ্ভাসকাধীশ পায়াদপায়াৎ ॥

ওহে প্রভু ! পরাৎপর ! সর্ব্ব-রূপ-ধর !
ওহে অনির্ণেয় ! সত্য ! ইন্দ্রিয়াগোচর !
হে অচিন্ত্য ! হে অক্ষর ! সর্ব্ব-বস্তু-চর !
হে অব্যক্ত-তত্ত্ব ! ভব-ভাসক ! ঈশ্বর !
করুণা করিয়া তুমি আমাদের প্রতি,
দূর করি দাও দেব ! যতেক দুর্গতি ।

( ५ )

तदेकं स्मरामस्तदेकं जपाम-
स्तदेकं जगत्साक्षिरूपं नमामः ।
सदेकं निधानं निरालम्बमीशं
भवाम्भोधिपोतं शरण्यं व्रजामः ॥

( ৫ )

তদেকং স্মরামস্তদেকং জপাম-
স্তদেকং জগৎসাক্ষিরূপং নমামঃ ।
সদেকং নিধানং নিরালম্বমীশং
ভবাম্ভোধিপোতং শরণ্যং ব্রজামঃ ॥

সেই এক বস্তুকেই মনে মনে স্মরি,
সেই এক বস্তুকেই সদা জপ করি ;

জগতের সাক্ষী যিনি রন্ অনিবার,
সেই এক বস্তুকেই করি নমস্কার;
সবাই আশ্রয়ে যাঁর বহে সর্ব্বক্ষণ,
অথচ কাহারো যিনি আশ্রয় না লন;
ত্রিসংসারে স্থিতি যাঁর চিরদিন ধরি',
ভব-সাগরের যিনি একমাত্র তরি;
যাঁহাকেই পরব্রহ্ম বলে ত্রিভুবন,
লইলাম একমাত্র তাঁহারি শরণ!

( ६ )

पञ्चरत्नमिदं स्तोत्रं ब्रह्मणः परमात्मनः।
यः पठेत् प्रयतो भूत्वा ब्रह्मसायुज्यमाप्नुयात्॥

( ৬ )

পঞ্চরত্নমিদং স্তোত্রং ব্রহ্মণঃ পরমাত্মনঃ।
যঃ পঠেৎ প্রযতো ভূত্বা ব্রহ্মসাযুজ্যমাপ্নুয়াৎ॥

পরম ব্রহ্মের এই পঞ্চ-রত্ন-স্তুতি
যেই জন পাঠ করে হ'য়ে একমতি;
কিবা সে পরম ব্রহ্ম, কিবা সেই জন,
উভয়ের মধ্যে ভেদ না রহে কখন!

( ७ )

प्रदोषेऽदः पठेन्नित्यं सोमवारे विशेषतः।
श्रावयेद् बोधयेत् प्राज्ञो ब्रह्मनिष्ठान् स्वबान्धवान्।

( ৭ )

প্রদোষেঽদঃ পঠেন্নিত্যং সোমবারে বিশেষতঃ।
শ্রাবয়েদ্ বোধয়েৎ প্রাজ্ঞো ব্রহ্মনিষ্ঠান্ স্ববান্ধবান্॥

প্রত্যহ প্রভাতে, বিশেষতঃ সোমবারে,
সুজন পঠেন যেন ইহা ভক্তিভরে;
আহ্বান করিয়া ব্রহ্ম-ভক্ত বন্ধুগণে
শুনাইয়া বুঝাইয়া দেন সযতনে!

# प्रार्थनाष्टकम् ।

# প্রার্থনাষ্টকম্ । (১)

( १ )

यदक्षरं परिभ्रष्टं मात्राहीनञ्च यद् भवेत् । (१)
पूर्णं भवतु तत् सर्व्वं त्वत्प्रसादान्महेश्वरि ॥

( ১ )

যদক্ষরং পরিভ্রষ্টং মাত্রাহীনঞ্চ যদ্ ভবেৎ।
পূর্ণং ভবতু তৎ সর্ব্বং ত্বৎপ্রসাদান্মহেশ্বরি ॥

যে কোন অক্ষর ভ্রষ্ট হ'য়েছে আমার,
যে অক্ষর মাত্রাহীন হইয়াছে আর;
তোমার কৃপায় যেন, ওমা মহেশ্বরি!
সেই সব পূর্ণ হয়,—এই ভিক্ষা করি।

( ২ )

यदत्र पाठे जगदम्बिके मया
विसर्गबिन्द्वक्षरहीनमीरितम् ।
पूर्णं तदेवास्तु तव प्रसादतः (२)
सङ्कल्पसिद्धिश्च सदैव जायताम् ॥ (३)

(১) "স্তব-সমুদ্র" নামক গ্রন্থের "প্রথম প্রবাহ" প্রকাশিত হইল। কোনও স্তবের কোনও শ্লোকে আমার অজ্ঞানতা হেতু কোনরূপ দোষ থাকিতে পারে। পুত্র সহস্র অপরাধে অপরাধী হইলেও তাহার মাতা তাহার অপরাধ মার্জ্জনা করিয়া থাকেন। এই বিশ্বাসের উপরি নির্ভর করিয়া মৎকৃত সেই দোষ হইতে নিষ্কৃতি লাভ করিবার জন্য এই কয়েকটী মহাজন-বাক্যে ত্রিলোক-জননী অপরাধ-ভঞ্জিনী দুর্গাদেবীর নিকটে ক্ষমা প্রার্থনা করিলাম। এক্ষণে সেই জগদম্বাই সহায়!—

গ্রন্থকার।

(१) "यदक्षरपरिभ्रष्टं" इति पाठान्तरम् ।

(२) "तदस्तु सम्पूर्णतमं प्रसादतः" इत्यपि पाठः ।

(३) "सङ्कल्पसिद्धिस्तु सदैव जायताम्" इति पाठान्तरम् ।

( ২ )

যদত্র পাঠে জগদম্বিকে ময়া
বিসর্গবিন্দ্বক্ষরহীনমীরিতম্ ।
পূর্ণং তদেবাস্তু তব প্রসাদতঃ
সঙ্কল্পসিদ্ধিশ্চ সদৈব জায়তাম্ ॥

কিবা অনুস্বার, কিবা বিসর্গ, অক্ষর,—
যা কিছু রহিল ভ্রষ্ট গ্রন্থের ভিতর,
ত্রিলোক-জননি দুর্গে! তোমার কৃপায়
সে সব অভাব যেন পূর্ণ হ'য়ে যায়;
যা কিছু আমার মনে আছে মা! কামনা,
তাও যেন সিদ্ধ হয়,—ইহাই প্রার্থনা।

( ३ )

**मात्रापदश्लोकविसर्गबिन्दु-**
**न्यूनाधिका ये मम पाठदोषाः ।**
**अन्येऽपि दोषास्तव देवि सह्या**
**यतोऽहमज्ञो जनितस्त्वयैव ॥**

( ৩ )

মাত্রাপদশ্লোকবিসর্গবিন্দু-
ন্যূনাধিকা যে মম পাঠদোষাঃ ।
অন্যেঽপি দোষাস্তব দেবি সহ্যা
যতোঽহমজ্ঞো জনিতস্ত্বয়ৈব ॥

কিবা মাত্রা, কিবা পদ, কিবা শ্লোক আর,
কিবা অনুস্বার, কিবা বিসর্গ আবার,—
এ সবার মধ্যে মাগো! যাহা কিছু হায়,
অল্প বা অধিক এই গ্রন্থে দেখা যায়;
কিংবা আর আর যত রহিল মা! দোষ,
কৃপা করি' ক্ষম তাহা,—না করিও রোষ।
তুমি মাতা, আমি মূঢ় সন্তান যখন,
কেন না ক্ষমিবে মোরে জননি! তখন?

( ४ )

योऽसौ धन्यो मुनिनिगदितः पठ्यते भक्तिभावान्-
मात्राहीनं पदमधिगतं पादगाथाक्षरं वा।
जिह्वादोषैः पवनविहितैः श्लेष्मदोषप्रचारै- (४)
र्यूयं तत्र त्रिभुवनगता मातृरूपाः क्षमध्वम्॥

( ৪ )

যোঽসৌ ধন্যো মুনিনিগদিতঃ পঠ্যতে ভক্তিভাবান্-
মাত্রাহীনং পদমধিগতং পাদগাথাক্ষরং বা।
জিহ্বাদোষৈঃ পবনবিহিতৈঃ শ্লেষ্মদোষপ্রচারৈ-
র্যূয়ং তত্র ত্রিভুবনগতা মাতৃরূপাঃ ক্ষমধ্বম্॥

বায়ু-গতি-তারতম্যে জিহ্বার ত্রুটিতে,
শ্লেষ্মার প্রভাব হেতু যদি এ জগতে
মাত্রাহীন করি' কিংবা পদাধিক্য করি'
কিংবা এক-পাদ স্থানে অন্য পাদ ধরি'
মহাত্ম-রচিত এই পুণ্য স্তবচয়
পাঠ ক'রে থাকি আমি হইয়া তন্ময়,
ত্রিলোক-ব্যাপিনি! ওমা জগৎ-জননি!
সন্তান ভাবিয়া মোরে অমনি তখনি
ক্ষমা ক'র অপরাধ যা কিছু আমার,
এই নিবেদন মাগো! নিকটে তোমার।

( ५ )

यन्मात्राबिन्दुबिन्दुद्वितयपदपदद्वन्द्ववर्णादिहीनं
भक्त्याऽभक्त्याऽनुपूर्व्वं प्रसभकृतिवशाद् व्यक्तमव्यक्तमम्ब। (५)

(४) "जिह्वादोषैः पवनचलितैः श्लेष्मदोषप्रभावैः", "जिह्वादोषैः पवनरहितैः श्लेष्म-दोषप्रचारैः" इत्यपि पाठौ।

(५) "भक्त्या भक्त्याऽनुपूर्व्वं" इति पाठान्तरम्। अत्र पाठे भक्त्याः (पश्चान्तस्थ पदस्य) भक्त्या भक्तेन हेतुना भक्त्यभावाद् इत्यर्थः। "प्रभवकृतिवशाद्" इत्यपि पाठः।

मोहादज्ञानतो वा पठितमपठितं साम्प्रतं ते स्तवेऽस्मिन्
तत् सर्व्वं साङ्गमास्तां भगवति वरदे त्वत्प्रसादात् प्रसीद ॥

( ৫ )

যন্মাত্রাবিন্দুবিন্দুদ্বিতয়পদপদদ্বন্দ্ববর্ণাদিহীনং
ভক্ত্যাঽভক্ত্যাঽনুপূর্ব্বং প্রসভকৃতিবশাদ্ ব্যক্তমব্যক্তমম্ব।
মোহাদজ্ঞানতো বা পঠিতমপঠিতং সাম্প্রতং তে স্তবেঽস্মিন্
তৎ সর্ব্বং সাঙ্গমাস্তাং ভগবতি বরদে ত্বৎপ্রসাদাৎ প্রসীদ ॥

বিসর্গ সমাস পদ মাত্রা অনুস্বার
বর্ণাদি,—যা কিছু ভ্রষ্ট হ'য়েছে আমার,
ভক্তিবশে হোগ্, কিংবা অভক্তির বশে,
কিংবা হঠকারিতার হেতু যদি শেষে,
আগুন্ত করিতে পাঠ এই গ্রন্থখানি
ব্যক্ত বা অব্যক্ত কিছু হয় গো জননি!
মোহ-বশতই কিংবা অজ্ঞান-বশতঃ
যা কিছু পঠিত হোগ্, কিংবা অপঠিত;
ওমা ভগবতি দুর্গে! করুণা করিয়া
পূর্ণ ক'রে দাও তাহা প্রসন্ন হইয়া!

( ६ )

प्रसीद भगवत्यम्ब प्रसीद भक्तवत्सले।
प्रसादं कुरु मे देवि दुर्गे देवि नमोऽस्तु ते॥

( ৬ )

প্রসীদ ভগবত্যম্ব প্রসীদ ভক্তবৎসলে।
প্রসাদং কুরু মে দেবি দুর্গে দেবি নমোঽস্তু তে॥

ওমা ভগবতি! তুমি ভক্ত-পরায়ণা,
প্রসন্ন থাক মা! সদা ইহাই কামনা।
কৃপা কর তুমি এই সন্তানের প্রতি,
তোমার চরণে আমি করি মা প্রণতি!

( ७ )

**यस्यार्थे पठितं स्तोत्रं तवेदं शङ्करप्रिये ।**
**तस्य देहस्य गेहस्य शान्तिर्भवतु सर्व्वदा ॥**

( ৭ )

যস্যার্থে পঠিতং স্তোত্রং তবেদং শঙ্করপ্রিয়ে ।
তস্য দেহস্য গেহস্য শান্তির্ভবতু সর্ব্বদা ॥

নিবেদন করি, ওমা শিব-প্রিয়ে শিবে !
যাহার শুভার্থে ইহা পঠিত হইবে,
কিবা তার গৃহে, আর কিবা দেহে তার,
বিরাজ করে মা ! যেন শান্তি অনিবার ।

( ८ )

**येन येषाञ्च साहाय्यात् पुस्तिकेयं प्रकाश्यते ।**
**चण्डिके कुरु कल्याणं तस्य तेषाञ्च सर्व्वदा ॥**

( ৮ )

যেন যেষাঞ্চ সাহায্যাৎ পুস্তিকেয়ং প্রকাশ্যতে ।
চণ্ডিকে কুরু কল্যাণং তস্য তেষাঞ্চ সর্ব্বদা ॥

যেই জন যাঁহাদের সাহায্য লইয়া
প্রকাশিল এই গ্রন্থ যতন করিয়া,
তাহার ও তাঁহাদের দিবস-যামিনী
কল্যাণ করিও দুর্গে ! ত্রিলোক-জননি !

## शेषोक्तिः।

## শেষোক্তিঃ।

( १ )

उरःस्थले मूर्द्ध्नि तथास्यमध्ये
स्वभूश्च शम्भुश्च तथा स्वयम्भूः।
यां यां मुदा बिभ्रति याश्च नित्यं
ताः सन्तु काश्चिन्मयि सुप्रसन्नाः॥

( ১ )

উরঃস্থলে মূর্দ্ধ্নি তথাস্যমধ্যে
স্বভূশ্চ শম্ভুশ্চ তথা স্বয়ম্ভূঃ।
যাং যাং মুদা বিভ্রতি যাশ্চ নিত্যং
তাঃ সন্তু কাশ্চিন্ময়ি সুপ্রসন্নাঃ॥

( २-३ )

जनकः कृष्णचन्द्रो मे जननी विन्ध्यवासिनी।
पितामहो रामचन्द्रः सार्थकः प्रपितामहः॥
शोभाराम इति ख्यातस्तस्य तातो महामतिः।
"दे"वंशख्यातिसम्पन्ना इमे मे पूर्व्वपूरुषाः॥

( ২-৩ )

জনকঃ কৃষ্ণচন্দ্রো মে জননী বিন্ধ্যবাসিনী।
পিতামহো রামচন্দ্রঃ সার্থকঃ প্রপিতামহঃ॥
শোভারাম ইতি খ্যাতস্তস্য তাতো মহামতিঃ।
"দে"বংশখ্যাতিসম্পন্না ইমে মে পূর্ব্বপূরুষাঃ॥

( ४ )

संसारेऽस्मिन्नसारे कलिकलुषहरे भास्वरे सौधनीरे
सर्व्वस्थानैकसारे सकलशुभकरे जाह्नवीपुण्यतीरे।

यस्यां भूतालिपाली निवसति नितरां लिङ्गशाली कपाली
हुग्लीजेलान्तरे सा मम सुजननभू"र्भद्रकाली" सुखाली ॥

( ৪ )

সংসারেঽস্মিন্নসারে কালকলুষহরে ভাস্বরে সৌধনীরে
সর্ব্বস্থানৈকসারে সকলশুভকরে জাহ্নবীপুণ্যতীরে।
যস্যাং ভূতালিপালী নিবসতি নিতরাং লিঙ্গশালী কপালী
হুগ্লীজেলান্তরে সা মম সুজননভূ"র্ভদ্রকালী" সুখালী ॥

( ৫ )

श्रीपूर्णचन्द्रकविभूषणकाव्यरत्नौ
यत्नं विधाय परमुद्भटसागराख्यः ।
स्तोत्राम्बुधेः प्रणयति प्रथमप्रवाहं
शाकेऽह्निदृग्वसुविधौ नभसोऽन्तिमाह्ने ॥

( ৫ )

শ্রীপূর্ণচন্দ্রকবিভূষণকাব্যরত্নৌ
যত্নং বিধায় পরমুদ্ভটসাগরাখ্যঃ।
স্তোত্রাম্বুধেঃ প্রণয়তি প্রথমপ্রবাহং
শাকেঽহ্নিদৃগ্বসুবিধৌ নভসোঽন্তিমাহ্নে ॥

বিশেষ দ্রষ্টব্য।—এই গ্রন্থের ১৩শ পৃষ্ঠে "শিব-প্রাতঃস্মরণ-স্তবঃ"-নামক স্তোত্রের ৩য় শ্লোকের ৩য় চরণে "ষড়্ভাবশূন্যম্" এই পদটী নিহিত আছে। ইহার প্রকৃত অর্থ কি, সহজে তাহার উপলব্ধি হয় না। "ষড়্ভাবশূন্যম্" এরূপ পাঠ থাকিলে সহজেই ইহার অর্থ-প্রতীতি হয়। কিন্তু এই শ্লোকে এরূপ পাঠ অসঙ্গত, কারণ তাহাতে ছন্দোদোষ হয়। বাঙ্গালা-প্রদেশ ও ৺কাশীধামের অনেকানেক মহামহোপাধ্যায় পণ্ডিত মহাশয়-গণকে ইহার অর্থ জিজ্ঞাসা করিয়াছিলাম। তাঁহাদিগের কেহই ইহার ব্যাখ্যা করিয়া স্বয়ং তৃপ্তিলাভ করেন নাই। প্রায় সকলেই ভিন্ন ভিন্নরূপ ব্যাখ্যা করিয়াছিলেন। মদীয় পরম হিতৈষী সুহৃৎ, পরম-পূজ্যপাদ সুপণ্ডিত শ্রীযুক্ত গুরুনাথ কাব্যতীর্থ ও প্রসিদ্ধ দার্শনিক বক্তা শ্রীযুক্ত তারকচন্দ্র সাংখ্যসাগর মহাশয়ের সহিত পরামর্শ করিয়া ইহার সংস্কৃত টীকা উক্ত শ্লোকের নিম্নভাগে সন্নিবেশিত করিয়া দিয়াছি। গত বৎসর একদিন সন্ধ্যার সময় ৺কাশীধামে দশাশ্বমেধ-ঘাটের উপরি মদীয় পরম-মিত্র, পণ্ডিতবর কবিরাজ শ্রীযুক্ত উমাচরণ কবিরত্ন মহাশয়ের আয়ুর্ব্বেদ-ঔষধালয়ে অনেকগুলি প্রসিদ্ধ পণ্ডিত উপস্থিত থাকিয়া তাঁহাদিগকে উদ্ভট-কবিতা শুনাইবার জন্য আমাকে বিশেষ অনুরোধ করেন। তদনুসারে তাঁহাদিগকে উদ্ভট-শ্লোক শুনাইতে ছিলাম। নবদ্বীপের প্রসিদ্ধ নৈয়ায়িক পণ্ডিত, পরম-পূজনীয়

শ্রীযুক্ত জয়নারায়ণ তর্করত্ন, নৈয়ায়িক-কুল-পতি মহামহোপাধ্যায় শ্রীযুক্ত কৈলাসচন্দ্র শিরোমণি মহোদয়ের সর্ব্বপ্রধান বুদ্ধিমান্ কৃতবিদ্য ছাত্র শ্রীযুক্ত বামাচরণ ন্যায়াচার্য্য, শ্রীযুক্ত প্রিয়নাথ তত্ত্বরত্ন প্রভৃতি অনেকগুলি খ্যাতনামা পণ্ডিত তথায় উপস্থিত ছিলেন। উদ্ভট-কবিতা শুনাইবার পর "ষড়ভাবশূন্যম্" এই কথাটীর ব্যাখ্যা সমবেত পণ্ডিত-মণ্ডলীকে জিজ্ঞাসা করিলাম। নানা জন নানারূপ ব্যাখ্যা করিলেন। অবশেষে শ্রীযুক্ত প্রিয়নাথ তত্ত্বরত্ন মহাশয় যে ব্যাখ্যা করেন, তাহাই সকলে সমীচীন বলিয়া স্বীকার করিয়া লইলেন। ভট্টপল্লী-নিবাসী প্রসিদ্ধ দার্শনিক ৺তারাচরণ তর্করত্ন মহাশয়ের পুত্র, এবং কলিকাতা সংস্কৃত কলেজে স্মৃতি ও দর্শন-শাস্ত্রের সুযোগ্য অধ্যাপক শ্রীযুক্ত প্রমথনাথ তর্কভূষণ মহাশয়ের জ্যেষ্ঠ সহোদর পরম-পূজনীয় শ্রীযুক্ত প্রিয়নাথ তত্ত্বরত্ন মহাশয় এক্ষণে ৺ কাশীধামের মহারাজের দ্বারা-পণ্ডিত নিযুক্ত আছেন। তিনি স্বয়ং এক জন সুকবি ও দর্শন-শাস্ত্রে তাঁহার সবিশেষ অধিকার আছে। বাস্তবিকই তিনি পিতার অনুরূপ প্রতিভাশালী পুত্র। তিনি "ষড়ভাবশূন্যম্" এই কথাটীর যে ব্যাখ্যা করিয়াছিলেন, তাহার ভাবার্থ নিম্নে প্রকাশিত হইল।

পাতঞ্জল-ব্যাস-ভাষ্য-টীকায় বাচস্পতি মিশ্র নিম্ন-লিখিত বচন উদ্ধৃত করিয়াছেনঃ—

"সর্ব্বজ্ঞতা তৃপ্তিরনাদিবোধঃ
স্বতন্ত্রতা নিত্যমলুপ্তশক্তিঃ।
অনন্তশক্তিশ্চ বিভোর্বিধিজ্ঞাঃ
ষড়াহুরঙ্গানি মহেশ্বরস্য॥

এই শ্লোকের ভাবার্থ এই যে, সর্ব্বজ্ঞতা, তৃপ্তি, অনাদিবোধ, স্বতন্ত্রতা, অলুপ্তশক্তি ও অনন্ত-শক্তি—এই ছয়টী গুণই দেবাধিদেব মহাদেবের ছয়টী অঙ্গ। সুতরাং "ষড়ভাবশূন্যম্" এই পদের অর্থ "উক্ত ছয়টী গুণ-বিশিষ্ট"। যখন ইহা মহাদেবের বিশেষণ, তখন এই ব্যাখ্যাই সুসঙ্গত বলিয়া মনে হয়।

## সম্পূর্ণোঽয়ং গ্রন্থঃ।
## সম্পূর্ণোহয়ং গ্রন্থঃ।

\

## কবিভূষণ শ্রীযুক্ত পূর্ণচন্দ্র দে কাব্যরত্ন উদ্ভটসাগর বি-এ

### প্রণীত, সংগৃহীত, অনূদিত বা সম্পাদিত পুস্তকাবলী :—

১। "ব্যাকরণ-কৌমুদী" ( চতুর্থ-ভাগ ) ( ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর প্রণীত )। বিভক্তি-নির্ণয় ও কারক, তদ্ধিত-প্রত্যয়, স্ত্রী-প্রত্যয় ও সমাস,—এই ৪টী প্রকরণ লইয়াই এই পুস্তক খানি লিখিত। বিদ্যাসাগর মহাশয়ের মূল গ্রন্থে যাহা ছিল, তাহা সমস্তই আছে। যে যে স্থানে অসঙ্গতি ছিল, তাহাও সুসঙ্গত করিয়া দেওয়া হইয়াছে। অষ্টাধ্যায়ী, সিদ্ধান্ত-কৌমুদী, কলাপ, সংক্ষিপ্তসার, সুপদ্ম, সারস্বত, মুগ্ধবোধ, প্রয়োগ-রত্ন-মালা প্রভৃতি প্রাচীন সংস্কৃত ব্যাকরণ ও তাহাদের টীকার সার কথা গুলি ফুট্‌নোটে প্রদত্ত হইয়াছে। স্থানে স্থানে বিভিন্ন ব্যাকরণের মত ও বিচার দিতেও ত্রুটী করা হয় নাই। এতদ্ভিন্ন এই কয়েকটী বিষয় বক্তব্য :—( ১ ) সংস্কৃত সূত্রগুলি বিশদ-রূপে বুঝাইয়া দেওয়া হইয়াছে, এবং তাহাদের প্রমাণ-স্বরূপ নাটক, মহাকাব্য প্রভৃতি হইতে উদাহরণ উদ্ধৃত হইয়াছে। (২) বিভক্তি ও কারকের সংস্কৃত কারিকা গুলি "প্রয়োগ-রত্ন-মালা" নামক সংস্কৃত ব্যাকরণ হইতে প্রদত্ত হইয়াছে। ( ৩ ) স্ত্রী-প্রত্যয়-প্রকরণের ৬৫ হইতে ৭০ সূত্র বিশেষ প্রয়োজনীয় বলিয়া তাহা নূতন সন্নিবেশিত হইয়াছে। ( ৪ ) বিদ্যাসাগর মহাশয় প্রত্যেক প্রকরণে যে যে সূত্র অষ্টাধ্যায়ী বা বার্ত্তিক-সূত্র হইতে গ্রহণ করিয়াছেন, আমি তাহা 'সংখ্যা' সহ উল্লেখ করিয়া দিয়াছি। এতদ্ভিন্ন তিনি যে যে সূত্র স্বয়ং রচনা করিয়া দিয়াছেন, তাহারা কোন্ কোন্ পাণিনীয় বা বার্ত্তিক সূত্রের অন্তর্গত, তাহাও 'সংখ্যা' সহ যথাযথ নির্দ্দেশ করিয়াছি। ( ৫ ) প্রত্যেক বিষয়ের নিম্ন-ভাগেই প্রচুর-পরিমাণে 'প্রশ্ন' দেওয়া হইয়াছে। গ্রন্থ খানি ৪০০ পৃষ্ঠে সম্পূর্ণ। মূল্য ১৲ ( এক ) টাকা মাত্র।

২। "ব্যাকরণ-কৌমুদী" ( দ্বিতীয় ও তৃতীয় ভাগ ) ( ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর প্রণীত )। চতুর্থ-ভাগের প্রণালী অবলম্বন করিয়া লিখিত। ( ১ ) সাধারণ নিয়মের অনেক স্থলে উদাহরণ ছিল না, আমি তাহা পূরণ করিয়া দিয়াছি। ( ২ ) প্রত্যেক ধাতুর নিম্নে "অনুবাদ" ও "সংশোধনের"

'প্রশ্ন' বহুল-পরিমাণে প্রদত্ত হইয়াছে। (৩) যে যে ধাতু অসম্পূর্ণ ছিল, তাহাও পূর্ণ করিয়া দিয়াছি। (৪) প্রত্যেক প্রকরণের অব্যবহিত পরেই কয়েকটি 'প্রশ্ন' দেওয়া হইয়াছে। (৫) গ্রন্থশেষে প্রচলিত ধাতু-সমূহের অ-কারাদি-ক্রমে গণ ও অর্থ নিরূপণ সহ একটী সুদীর্ঘ তালিকা প্রদত্ত হইয়াছে। গ্রন্থ খানি ৪৪০ পৃষ্ঠে সম্পূর্ণ। মূল্য ১৲ (এক) টাকা মাত্র।

৩। "ব্যাকরণ-কৌমুদী" (প্রথম-ভাগ) (ঈশ্বরচন্দ্র বিদ্যা-সাগর প্রণীত)। "ব্যাকরণ-কৌমুদী" (দ্বিতীয় ও তৃতীয়) এবং (চতুর্থ) ভাগের প্রণালী অবলম্বন করিয়া লিখিত। মূল্য ৷৹ (আট) আনা মাত্র।

৪। সমগ্র বিশুদ্ধ "ব্যাকরণ-কৌমুদী" (চারি ভাগ একত্রে) (ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর প্রণীত)। ইহাতে বহু-সংখ্যক প্রশ্ন এবং ফুটনোটে পাণিনীয় ও বার্ত্তিক সূত্র আছে। মূল্য ১৷৹ (দেড়) টাকা।

৫। "উপক্রমণিকা ব্যাকরণ" (ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর প্রণীত)। সম্পূর্ণ সংশোধিত ও বহু-প্রশ্ন-সহিত। মূল্য ৷৹ (আট) আনা মাত্র।

৬। "উদ্ভট-সাগরঃ" (প্রথম-দ্বিতীয়-তৃতীয়-প্রবাহ-সমন্বিতঃ)। এই সংস্কৃত গ্রন্থ খানি গত বৎসর (১৯১৭ খৃষ্টাব্দ) হইতে সংস্কৃত প্রথম, দ্বিতীয় ও উপাধি পরীক্ষায় কাব্য ও ব্যাকরণে পাঠ্য-পুস্তক বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে। "প্রথম-প্রবাহ" প্রথম-পরীক্ষার, "দ্বিতীয়-প্রবাহ" দ্বিতীয়-পরীক্ষার এবং "তৃতীয়-প্রবাহ" উপাধি-পরীক্ষার জন্য "কলিকাতা সংস্কৃত-পরীক্ষা-বোর্ড" কর্ত্তৃক নির্ব্বাচিত হইয়াছে। এই বৎসর (১৯১৮ খৃষ্টাব্দ) হইতে এই সংস্কৃত-পরীক্ষা-সভার নাম "কলিকাতা-সংস্কৃত-এসোসিয়েসন" হইল। উক্ত ৩টী প্রবাহই একত্র বদ্ধ। ইহাতে নানাবিষয়ক প্রাচীন সংস্কৃত জ্ঞানগর্ভ "উদ্ভট-শ্লোক" আছে। পাঠার্থি-গণের সুবিধার জন্য শ্লোক-সূচী, বিষয়-সূচী, এবং সংস্কৃত টীকা, টিপ্পনীও প্রদত্ত হইয়াছে। এ বৎসর এই গ্রন্থ হইতে প্রত্যেক পরীক্ষায় 'প্রশ্ন' দেওয়া হইয়াছিল। আগামী ও তৎপরবর্ত্তী বৎসরেও এই গ্রন্থ হইতে 'প্রশ্ন' দেওয়া হইবে। উদ্ভট-কবিতার পরীক্ষায় উচ্চস্থানাধিকারী ছাত্রগণকে কয়েক জন বিদ্যোৎসাহী মহাত্মা সুবর্ণ ও রৌপ্য পদক পুরস্কার দিবেন। এই গ্রন্থ ম্যাট্রিকিউলেসন-ছাত্রগণেরও "আন্‌সিন্ প্যাসেজের" জন্য বিশেষ উপযোগী। কাগজ-বদ্ধের মূল্য ২৲ (দুই) টাকা; বস্ত্র-বদ্ধের মূল্য ২।৹ (দুই টাকা চারি আনা) মাত্র।

৭। "উদ্ভট-শ্লোক-মালা" বহু প্রাচীন স্ত্রী-কবি ও পুরুষ-কবির রচিত প্রায় ৪৫০টী সংস্কৃত উদ্ভট-কবিতা, বাঙ্গালা পদ্যানুবাদ সহিত। মূল্য ১॥০ (দেড়) টাকা।

৮। "স্তব-সমুদ্রঃ" (প্রথম-প্রবাহঃ)। এই পুস্তক খানিতে নানা দেব দেবীর সংস্কৃত স্তব আছে। প্রত্যেক সংস্কৃত শ্লোকটী একবার দেবনাগরে ও আর একবার বাঙ্গালা অক্ষরে মুদ্রিত হইয়াছে। প্রত্যেক শ্লোকের নিম্ন-ভাগে তাহার প্রাঞ্জল ও সুললিত বাঙ্গালা পদ্যানুবাদ আছে। এই অনুবাদ দ্বারা সংস্কৃত ভাষায় অভিজ্ঞ ও অনভিজ্ঞ উভয়-বিধ লোকেরই অর্থ বুঝিবার পক্ষে বিশেষ সুবিধা হইবে। শ্লোক গুলির পাঠ, ভাব, ব্যাকরণ, ছন্দঃ ও অলঙ্কারাদি রক্ষা-বিষয়ে বিশেষ যত্ন করা হইয়াছে। শেষ কথা এই যে, ইহার মত সর্ব্বাঙ্গ-সুন্দর স্তব-গ্রন্থ এ পর্য্যন্ত বাহির হয় নাই। মূল্য (সোণার জলে ও কাপড়ে সুন্দর বাঁধাই) ২৲ (দুই) টাকা।

৯। "প্রবন্ধ-পাঠ" (ষষ্ঠ সংস্করণ) হাই স্কুলে ৩য়, ৪র্থ, ও ৫ম শ্রেণীর পাঠ্য। রচনাগুলি বিশুদ্ধ ভাষায় লিখিত এবং ম্যাট্রিকিউলেশন ক্লাসেরও উপযোগী। মূল্য ॥০ (আট) আনা।

১০। "সীতার বনবাস" (ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর প্রণীত)। ফুট-নোট, শব্দার্থ ও ব্যাকরণ-গত বিষয় এবং প্রায় ৫০০ প্রশ্ন সমন্বিত। ইহার মত বিশুদ্ধ ও মনোহর সংস্করণ আর নাই। মূল্য ৷৷০ (বার) আনা।

১১। "শকুন্তলা" (ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর প্রণীত)। ফুটনোটে শব্দার্থ ও ব্যাকরণ-গত বিষয়। ইহার মত বিশুদ্ধ ও মনোহর সংস্করণ আর নাই। মূল্য ॥০ (আট) আনা।

১২। "প্রশ্নোত্তর-মণিরত্নমালা" (শঙ্করাচার্য্য), "প্রশ্নোত্তর-রত্নমালা" (বিমল), "প্রশ্নোত্তর-রত্নমালিকা" (কৃষ্ণানন্দ সরস্বতী)। সংস্কৃত শ্লোক ও প্রাঞ্জল বাঙ্গালা পদ্যানুবাদ সহিত। তিন খানি গ্রন্থই একত্র বদ্ধ। মূল্য ।৵০ (ছয়) আনা।

১৩। "পাণ্ডব-গীতা" (পাণ্ডব-কৃতা)। সংস্কৃত শ্লোক, বাঙ্গালা পদ্যানুবাদ সহিত। মূল্য ॥০ (আট) আনা।

১৪। "মোহমুদ্গর" ও "মোহকুঠার" (শঙ্করাচার্য্য)। দুইখানি গ্রন্থ একত্র বদ্ধ। দ্বিতীয়-সংস্করণ। শঙ্করাচার্য্যের জীবন-চরিত ও বাঙ্গালা পদ্যানুবাদ সহিত। মূল্য ।০ ( চারি ) আনা।

১৫। "রস-সাগর স্বর্গীয় কবি কৃষ্ণকান্ত ভাদুড়ী" ( তাঁহার জীবন-চরিত ও বাঙ্গালা-সমস্যা-পূরণ ) ( যন্ত্রস্থ )। ইহার মত বাঙ্গালা-সমস্যা-পূরণের গ্রন্থ আর নাই।

বিক্রেতা—গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স্।
২০১ কর্ণওয়ালিস ষ্ট্রীট্, কলিকাতা।

